MAHABIDROH O TARPAR

[GREAT MUTINI AND AFTER]

*by*

*Suprakash Roy*


প্রথম র‍্যাডিক্যাল প্রকাশ :

জানুয়ারি ১৯৯৮

মুদ্রক :

গুপ্ত প্রেস

বেনিয়াটোলা লেন,

কলকাতা - ৭০০০০৯

প্রচ্ছদ :

প্রদীপ চক্রবর্তী

প্রকাশক :

অরুণকুমার দে

র‍্যাডিক্যাল ইম্প্রেশন

৪৬, বেনিয়াটোলা লেন

কলকাতা - ৭০০ ০০৯

দূরভাষ : ২২৪ ১৯৮৮



"ইহার পূর্বেও ভারতীয় সৈন্যবাহিনীতে বিদ্রোহ হইয়াছে, কিন্তু এই বিদ্রোহ কতিপয় বিশেষ উল্লেখযোগ্য ও অসাধারণ বৈশিষ্ট্যে স্বাতন্ত্র্য লাভ করিয়াছে। এই বিদ্রোহেই সর্বপ্রথম সিপাহিগণ তাহাদের ইউরোপীয় অফিসারদের হত্যা করিয়াছিল, হিন্দু ও মুসলমানগণ তাহাদের পারস্পরিক বিরোধ ভুলিয়া তাহাদের সাধারণ প্রভুর বিরুদ্ধে মিলিত হইয়াছিল এবং হিন্দুদের দ্বারাই প্রথম বিদ্রোহের সূচনা হইলেও শেষ পর্যন্ত দিল্লীর সিংহাসনে একজন মুসলমান সম্রাটকে বসাইয়া সেই বিদ্রোহকে পূর্ণতা দান করা হইয়াছিল।"

"বিদ্রোহ মাত্র কতিপয় অঞ্চলের মধ্যে সীমাবদ্ধ থাকে নাই, এবং সর্বশেষে, ঈঙ্গ-ভারতীয় বাহিনীর এই বিদ্রোহের সঙ্গে ইংরেজ প্রভুত্বের বিরুদ্ধে মহান এশিয়াটিক জাতিগুলির সাধারণ বিরূপ মনোভাবের মিলন ঘটিয়াছিল, কারণ বঙ্গীয় বাহিনীর বিদ্রোহ নিঃসংশয়েই পারসিক ও চীনের যুদ্ধের সঙ্গে ঘনিষ্ঠভাবে সম্পর্কযুক্ত।"

—কার্ল মার্কস

আমাদের প্রকাশিত

লেখকের অন্যান্য বই :

- গান্ধীবাদের স্বরূপ
- তেলেঙ্গানা বিপ্লব ('কাফি খাঁ' ছদ্মনামে লেখা)
- কমিউনিস্ট ম্যানিফেস্টো : সংগ্রামের দিশা
- ভারতের জাতীয়তাবাদী বৈপ্লবিক সংগ্রাম (১৮৯৩—১৯৪৭)
- মাও সেতুঙ
- জাতি সমস্যায় মার্কসবাদ
- মার্কসের ক্যাপিটাল
- চীন বিপ্লব ও চীনের কৃষক
- সাঁওতাল বিদ্রোহ




# সূচি

# ভূমিকা

সব ইতিহাসই সমসাময়িক ইতিহাস—ইতিহাসটার ক্ষেত্রে এমন এক দিকনির্দেশ কেউ কেউ করেছেন। একথা আজ ক্রমশ স্পষ্ট হয়ে উঠেছে যে অতীতের ঘটনা নিয়ে যখন তথ্যপ্রমাণ সহযোগে ইতিহাস লেখা হয়, তখন তা অতীতের বিবরণ শুধু থাকে না, ইতিহাসবিদের বর্তমান ও তাঁর ভাবনা, বীক্ষা তাতে জড়িয়ে থাকে। ইতিহাসবিদ, এই ব্যক্তি ও তাঁর ইতিহাস নির্মাণের একটি অক্ষ। ১৮৫৭-র মহাবিদ্রোহ গত দেড়শো বছর ধরে এই নানা বিবরণকার ও ঐতিহাসিকের অক্ষে নানা ব্যাখ্যা ভাষ্য পেয়েছে, নানাভাবে নির্মিত হয়েছে। মহাবিদ্রোহের গুরুত্বই এখানে যে, এই ঘটনা এমনই বহুমাত্রিক ও বহুস্বরিক যে আজ পর্যন্ত নানা দৃষ্টিকোণের ব্যাখ্যাকে সে ধারণ করতে পেরেছে, আজও ঐ ঘটনার নতুন ভাষ্য রচনা হচ্ছে। নতুন উপমায় বিদ্রোহ নতুন অর্থ পেতে চাইছে। ২০০৬-এর বইয়ে এরকম তুলনা এসে যায় : 'The siege of Delhi was the Raj's Stalingrad' কিংবা সাম্প্রতিক খৃস্টান-ইসলামী সভ্যতার সংঘাতের এক প্রায়-তত্ত্বর ধাক্কাতেই বিদ্রোহকে তার সামাজিক-অর্থনৈতিক এবং রাজনৈতিক পট থেকে বিচ্ছিন্ন করেই যেন খৃস্টান বিরোধী অভ্যুত্থান হিসাবে দেখানোর চেষ্টা হয়। অর্থাৎ বিদ্রোহের প্রায় একশ, দেড়শো বছরের পরের ইতিহাসের উপমায় মহাবিদ্রোহকে দেখার প্রবণতা লক্ষ করা যায়। মহাবিদ্রোহ যেন সময়ের সঙ্গেই চলেছে।

১৯৫৭-য় মহাবিদ্রোহের শতবর্ষে ঘটনাটি সম্পর্কে নতুন করে চর্চা হয়েছিল। আর এই চর্চায় বাঙ্গালী ইতিহাসবিদরা বড় ভূমিকা নিয়েছিলেন। রমেশচন্দ্র মজুমদার, সুরেন্দ্রনাথ সেন, বিদ্রোহের মূল্যায়নে সর্বদা ঐকমতে না পৌঁছালেও মোটামুটিভাবে এক জায়গায় ছিলেন। বিদ্রোহীরা জয়ী হলে যে, সমাজের ঘড়ির কাঁটা পিছন দিকে ঘুরতো এমন একটা ধারণাই তাঁদের লেখা থেকে তৈরি হয়। এদের বিপ্রতীপ অবস্থানে ছিলেন শশীভূষণ চৌধুরী। ১৯৫৫-৫৭-য় তিনি বিদ্রোহকে অন্যভাবে দেখেন। ১৯৬৫-তে ভারতীয় মিউটিনির তত্ত্ব নিয়ে লেখেন। ১৯৭৮-এ আরও গুরুত্বপূর্ণ ১৮৫৭-৫৯-এর ভারতীয় মিউটিনির ওপর ইংরেজি ঐতিহাসিক লেখার ওপর তাঁর বইটি। শেষের বইটিতে ১৯৭০-এর দশক পর্যন্ত মহাবিদ্রোহ নিয়ে যে নানা মত ব্যাখ্যা ভাষ্য তাঁর কথা বলেছেন এবং সিদ্ধান্তে এসেছেন। মিউটিনিটির প্রকৃতি সম্পর্কে ব্যাখ্যায় বিশেষ কোন পরিবর্তন হয় নি : Opposite Views are re-stated with much the same emphasis. বৃটিশরা মহাবিদ্রোহের সামরিক চরিত্রের ওপর একান্ত গুরুত্ব আরোপ বিদ্রোহের একশ বছর পরেও করে গেছেন. ১৯৫৭-তেও বলেছেন বিদ্রোহ কোন স্বদেশপ্রেমের ঘটনাও নয়। ১৯৭৭-এ এই বক্তব্য স্থির, বিদ্রোহ স্বাধীনতার জন্য জাতীয়ভাবে সংগঠিত কোন আন্দোলন ছিল না, একটি সমগ্র দেশের প্রতি

আনুগত্যর ভাবনাই সিপাহীদের কাছে অর্থহীন ছিল। উল্টোদিকে বিশ শতকের গোড়াতেই ১৮৫৭-র বিদ্রোহে বৃটিশ শোষণের বিরুদ্ধে স্বাদেশিক প্রতিবাদকেই খুঁজে পায়। এ বিদ্রোহের মধ্যে গণ-অভ্যুত্থানের দৃষ্টান্তই দেখা দেয়। বিদেশী কর্তৃত্বের বিরুদ্ধে এক অভূতপূর্ব প্রতিবাদ হিসাবেই বিদ্রোহ পরিগণিত হয়। এটি কেবল একটি সামরিক বিদ্রোহ, এ ব্যাখ্যায় তা মানা হয় না।

১৯৫৭-য় বিদ্রোহের শতবর্ষের সময় ১৮৫৭-র মহাবিদ্রোহকে এক নৈর্ব্যক্তিক ঐতিহাসিক ব্যাখ্যায় এর ওই প্রতিবাদের চরিত্রকে প্রশ্নের সামনে দাঁড় করায়। কিন্তু তাঁদের বিস্তৃতভাবে দেখবার প্রচেষ্টা ও তথাকথিত নিরপেক্ষ ইতিহাসচর্চা শেষ পর্যন্ত ঐ বৃটিশ লেখকদের দৃষ্টিভঙ্গীরই কাছাকাছি করে তুলেছিল। সুশোভনচন্দ্র সরকার রমেশচন্দ্র মজুমদারের বইটির আলোচনায় যথার্থই বলেন, "...অভ্যুত্থানের প্রকৃতি নির্ণয় ব্যাপারে সাধারণ ব্রিটিশ ঐতিহাসিকদের সনাতনি ঐতিহ্যের পুনরাবৃত্তিই ঘটেছে। "আমাদের দেশের অধিকাংশ ইতিহাস-লেখক এখন পর্যন্ত তার অনুসরণ করছেন।" সুরেন্দ্রনাথ সেনের বইটি সম্পর্কেও তাঁর মন্তব্য : কিন্তু ১৮৫৭ সালের আলোড়নকে এমন সংকীর্ণভাবে দেখা কি যুক্তিসঙ্গত? এই তথ্যনিষ্ঠ প্রামাণ্য ইতিহাস রচনার প্রয়াসে, তথ্যের প্রাচুর্য সত্ত্বেও, থেকে যায় ইংরাজ-লেখকদেরই প্রতিধ্বনি। এরপর পঞ্চাশ বছর অতিক্রান্ত। মহাবিদ্রোহের সম্পর্কে বই প্রবন্ধ অনেক প্রকাশিত হয়েছে। বিদ্রোহের চেহারা ও প্রকৃতি নিয়ে আলোচনা ক্রমশ জটিল হয়েছে, নানা অনালোচিত দিকে দৃষ্টি আকর্ষিত হয়েছে। ঔপনিবেশিক বৃটিশ ব্যাখ্যা আর এখন কোনদিক দিয়েই গ্রাহ্য বলে মনে হয় না। মহাবিদ্রোহকে কেবল সামরিক, রাজনৈতিক দিক থেকে আর দেখা হচ্ছে না। কৃষিগত পটভূমি, কৃষক-মালিকের অবস্থান, ভূস্বামীদের স্বার্থ—এ সমস্ত দিক থেকে ১৮৫৭-র বিদ্রোহকে দেখা শুরু হয়েছে সেই ১৯৭০-এর দশকেই। সেই সঙ্গে "বিদ্রোহ" এক ধারণার বড় চন্দ্রাতপের জায়গায় এর স্থানীয় বা আঞ্চলিক চেহারার দিকেও লক্ষ্য দেওয়া হয়েছে। বিদ্রোহে জনগণের অংশগ্রহণের ব্যাপ্তি, গভীরতা বিশেষ অঞ্চলের পরিস্থিতির ওপর নির্ভর করেছিল, কয়েক জায়গাতেই সিপাহীরা বিদ্রোহ করার আগেই সাধারণ মানুষ এগিয়ে এসেছিল। বিদ্রোহের এই আঞ্চলিক দিকের বিবেচনা বিদ্রোহ সম্পর্কে নতুন দিক খোলে। ১৮৫৭-র মহাবিদ্রোহ এখন আর একমাত্রিক বাস্তব নয়, পরবর্তী সময়ের প্রেক্ষণীতে আমরা দেখছি এই বিরাট ঘটনার বাস্তবের নানাদিক, আর একবিংশ শতাব্দীর গোড়ায় বুঝে নিতে চাইছি দেড়শো বছর আগের এই ঘটনার কোন তাৎপর্য, প্রাসঙ্গিকতা আজ কতটুকু। অধ্যাপক সরকার ঠিকই বলেছেন, "বাস্তবের অনুশীলন নিতান্ত সহজ নয়, বস্তুনিষ্ঠভাবে একটা বাঁধা বুলিতে পরিণত করা উচিত নয়, ঐতিহাসিকের কাজই এমন যে সেখানে দেশকাল নিরপেক্ষ স্থির সিদ্ধান্তের দাবি অচল।" তাই ১৮৫৭-৫৯-এর ঐ বহুমাত্রিক বাস্তবের নানা ব্যাখ্যা ও ভাষ্য, একাধিক দৃষ্টিভঙ্গি; এ দৃষ্টিভঙ্গি গড়ে ওঠার মূলে ইতিহাসবিদের অভিজ্ঞতা ও পারিপার্শ্বিক অবস্থা অর্থাৎ তাঁর বর্তমান। ঐ বর্তমানের জন্যই বিদ্রোহ সম্পর্কে তিনটি প্রশ্নকে কেন্দ্র করে নানা বিতর্ক—এটা

কি শুধু সিপাহীদের সামরিক বিদ্রোহ, না জনগণের অভ্যুত্থান? বিদ্রোহকে কি জাতীয় সংগ্রাম আখ্যা দেওয়া যায়? সামাজিক বিশ্লেষণে কি এটা সামন্ততান্ত্রিক প্রতিক্রিয়া, পুরনো ব্যবস্থার শেষ আর্ত-চীৎকার? এই সূত্রেই এসে যায় গণ-অভ্যুত্থান বা আন্দোলন কাকে বলা যায়, জাতীয় ও জাতীয়তা কি? ১৮৫৭-য় পুরনো ব্যবস্থার প্রতিক্রিয়া হিসাবে কাকে বলা যায়? তিনটি প্রশ্নকে কেন্দ্র করেই পরস্পরবিরোধী মত আছে। সাম্রাজ্যবাদী, জাতীয়তাবাদী, মার্কসবাদী, হয়তো নিম্নবর্গবাদী ব্যাখ্যা বিদ্রোহকে কেন্দ্র করে আবর্তিত। আজও এই আবর্তন চলছে এবং ১৯৭০-এর দশক থেকে মহাবিদ্রোহকে তার অনুপুঙ্খ ধরে, বিশেষ স্থানকালের পটে (যেমন অযোধ্যা, মীরাট, দিল্লী) বোঝবার চেষ্টা হয়েছে।

সম্প্রতি, ২০০৭-এ ইরফান হাবিব একটি প্রবন্ধে বিদ্রোহ সম্পর্কে নতুন আলোকপাত করেছেন। ঔপনিবেশিকতার বৃত্তের পটভূমিতে রেখে তিনি বিদ্রোহকে অনুধাবন করতে চান। উপনিবেশিকবাদ ভারত থেকে ধারাবাহিকভাবে সম্পদের নিষ্ক্রমণ ঘটাচ্ছিল। এই নিষ্ক্রমণের ফলে ক্রমবর্দ্ধমান ও অতিরিক্ত করের বোঝা ভারতের জনগণের ওপর চেপে বসেছিল। বিশেষত মহলওয়ারি অঞ্চলে, অর্থাৎ উত্তরপ্রদেশে, ১৮১৯ থেকে ১৮৫৬-র মধ্যে এ অঞ্চলে কর বাড়ে শতকরা ৭০ ভাগ। অনেক জেলায় শতকরা ৫০ ভাগ জমির হস্তান্তর হয়। ফলে কৃষক ও জমিদার, উভয়ই এই সংকটে আক্রান্ত আর এ অঞ্চল বিদ্রোহের কেন্দ্র।

এর সঙ্গেই ছিল অবাধ বাণিজ্যের সাম্রাজ্যবাদ। ইংরেজ শিল্পপণ্যের নির্মাতারা কার্যত শুল্কহীন ভাবেই ভারতে ঢোকে ১৮৩০-এর চার্টার আইনের পরে। ভারতীয়রা বিশেষত তাঁতী ও সুতো কাটনিরা বেকার হয়ে পড়ল। শহরের তাঁতীরা বিদ্রোহের সমর্থক, এমনকি বিদ্রোহের সশস্ত্র স্বেচ্ছাসেবীও হয়েছিল। বাজার প্রসারিত করার তাগিদে নাগপুর, ঝাঁসি, অযোধ্যা দখল করার দিকে বৃটিশ সরকার। ১৮৪৩ থেকে ১৮৫৬-র মধ্যে ভারতের প্রায় এক-পঞ্চমাংশ অঞ্চল এভাবে বৃটিশ নিয়ন্ত্রণে আসে। পরিণতি পুরনো রাজত্বের বিরাট সংখ্যক মানুষের জীবিকাচ্যুতি। এ অঞ্চলে, অযোধ্যাতে, পুরনো রাজত্ব ফিরিয়ে আনার জন্য বিপুল সংখ্যক সাধারণ মানুষ বিদ্রোহে যোগ দেয়।

বেঙ্গল আর্মি ছিল এশিয়ার সর্ববৃহৎ আধুনিক সেনাবাহিনী। বৃটিশ সাম্রাজ্যবাদী আগ্রাসনের বোঝা তারাই বহন করত, একের পর এক যুদ্ধে। এই চাপে সৈন্যবাহিনীর মনের ওপর যেমন আঘাত আসে, তেমনি তাদের আনুগত্যও চিড় খায়। সাম্রাজ্যবাদ ও উপনিবেশবাদ যে উত্তেজনা ক্রমশ পুঞ্জিভূত করছিল, তাই যেন সংহত হলো সামরিক বাহিনীতে। যাতে একই ভাষার সৈন্য নিয়োগ করা যায়, তার জন্য বেঙ্গল আর্মিতে হিন্দুস্তানি ভাষা-অঞ্চল থেকেই সৈন্যনিয়োগ করা হতো। বৃটিশরা যেহেতু লেখাপড়া জানা সুশৃঙ্খল সৈন্য চাইছিল; সেহেতু, পদাতিক বাহিনীতে ব্রাহ্মণদেরই নিয়োগ করা হতো। এর ফলে বেঙ্গল আর্মিতে একটা জাত-বোধ সক্রিয় ছিল। ১৮৫৫-র পর সিদ্ধান্ত নেওয়া হয় যে, কোন নিম্নবর্গের 'জাত'কে বেঙ্গল আর্মিতে

নিয়োগ করা হবে না। এই বেঙ্গল আর্মির সঙ্গে কিন্তু রাজা-নবাব-জমিদার-তালুকদারদের পুরনো রাজত্বের বিশেষ যোগ ছিল না। ঐ ব্যবস্থা সম্পর্কে তাদের সহানুভূতিও ছিল খুব কম। চর্বি মেশানো কার্তুজই তাদের বিদ্রোহের অব্যবহিত কারণ। ব্রাহ্মণরা তাদের জাতের শুদ্ধতা সম্পর্কে ছিল খুবই স্পর্শকাতর। কিন্তু এটাভাবা ভুল যে তারা তাদের ধর্ম বাঁচাবার জন্যই বিদ্রোহ করেছিল। সিপাহীরা তাদের সামরিক প্রক্রিয়াতেই আধুনিক পদ্ধতি ওয়াকিবহাল ছিল, সংগঠন ও নেতৃত্বের ক্ষেত্রেও। সামন্ততান্ত্রিক কোন শ্রেণীর সঙ্গে তাদের সংযোগ ছিল না।

বেঙ্গল আর্মির একটি গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য ছিল যে একই ইউনিটে হিন্দু-মুসলমানদের রাখা হতো। চর্বি মেশানো কার্তুজের প্রশ্নটি সামনে এলে, অনেক সময়ই মুসলমান সিপাহীরা জানিয়েছিল যতদিন না হিন্দু ভাইয়েরা কার্তুজ মেনে নিচ্ছে, ততদিন তারাও মানবে না। বিদ্রোহ শুরু হবার পর সিপাহীরা নিজেদের তাদের সামরিক-নেতৃত্ব নির্বাচন করতে থাকে। দেখা যায় মুসলমান সংখ্যাগরিষ্ঠরা হিন্দুকে নির্বাচন করছে এবং উল্টোটাও ঘটছে। এটা কোন সচেতন বিবেচনায় হিন্দু-মুসলমান সংহতির কথা ভেবে হয়েছিল তা নয়, স্বাভাবিকভাবেই হয়েছিল, স্বতঃস্ফূর্তভাবে। ১৮৫৭-র বিদ্রোহে সিপাহীরাই মূল ভূমিকা পালন করে। তারাই ছিল বিদ্রোহের প্রাণকেন্দ্র। নিশ্চয়ই অন্যরাও ছিল। এই কেন্দ্রবিন্দুতে হিন্দু-মুসলমানের পরস্পর সহমত ও সহযোগিতা তাই বিশেষ গুরুত্বপূর্ণ। একলক্ষ কুড়ি হাজারেরও বেশি সিপাহীদের এই বিদ্রোহ বিশ্বে সবথেকে বড় ঔপনিবেশিক বিরোধী বিদ্রোহ। এত পেশাদার সৈন্য কোন বিদ্রোহে একসঙ্গে যোগ দেয়নি। এই দিকটি বিবেচনা করলে, ১৮৫৭-র বিদ্রোহ শুধু "মিউটিনি" না গণবিদ্রোহ—এই তর্ক অবান্তর হয়ে যায়।

হাবিব দেখিয়েছেন, প্রকৃতির দিক থেকে বিদ্রোহ সামন্ততান্ত্রিক নয়। বেঙ্গল আর্মির সিপাহীদের প্রজাতান্ত্রিক বা গণতান্ত্রিক আবেগ ছিল স্পষ্ট। (এই বইয়ের পরিশিষ্টে সিপাহীদের সংবিধানটি দ্রষ্টব্য।) "Where they formed representative bodies, they chose to call them 'Councils', and elected their peers." দিল্লীতে নামমাত্র সম্রাট বাহাদুর শাহকে সামনে রেখেই বিভিন্ন সৈন্যগোষ্ঠীর প্রতিনিধিদের নিয়ে দিল্লী শাসন করার জন্য 'কোর্ট অব এ্যাডমিনিস্ট্রেশন' গঠন করে। হাবিব অনুমান করেন, বিদ্রোহ সফল হলে বৃটিশ কেন্দ্রীয় আইনসভার জায়গায় ঐ কোর্টই ভারতের পার্লামেন্ট হতো। লক্ষ্ণৌতেও সিপাহীরা এমন পরিষদ গঠনের জন্য চাপ দেয়। ঐ প্রতিনিধিদের নির্বাচন করা হতো। অর্থাৎ বেঙ্গল আর্মির সিপাহীদের আধুনিক সংগঠনের ধারণাই শুধু ছিল না, নির্বাচনের মাধ্যমে প্রতিনিধি বাছার প্রশ্নটির উপরও তারা গুরুত্ব দিয়েছিল। যে চারমাস দিল্লী সিপাহীদের নিয়ন্ত্রণে ছিল, সেই চারমাসে তাদের কু-আচরণের সংখ্যাও ছিল সীমিত। তারা বেতন পাচ্ছিল না। তাই গোড়ার দিকে অ-সামরিক জনগণের কাছ থেকে অর্থ আদায় করেছিল। কিন্তু বেতন পাওয়া শুরু হতেই, আর সাধারণ মানুষকে বিব্রত করেনি। এমনকি কুসীদজীবীদেরও নয়। তারপাশে, বৃটিশরা দিল্লী পুনর্দখল করেই গণহত্যা ও লুণ্ঠনের বন্যা বইয়ে দেয়—তাদের আচরণই ছিল বর্বর ও মধ্যযুগীয়।

ধর্ম নিয়ে যে শ্লোগান, তাকে স্বাদেশিক মাত্রায় নিয়ে যাবার প্রচেষ্টা লক্ষ্য করা যায়। বলা হয় হিন্দু ও মুসলমান একেশ্বরবাদী আর খৃস্টানরা ত্রিত্ববাদী। মুসলমান ও হিন্দুদের ধর্মীয় মূল্যবোধ একরকম, ইংরেজদের সঙ্গে এ মূল্যবোধ ভাগ করে নেওয়া যায় না। আর হিন্দু ও মুসলমানরা ভারতের প্রতি আনুগত্য বহন করে, ইংরেজরা ভিন্নজাতির ভারতীয়দের অপমান করে, শোষণ করে। দিল্লী অধিকারের চারমাসে দিল্লীতে তিনটি সংবাদপত্র প্রকাশিত হয়—দুটি উর্দুতে, একটি ফার্সিতে। বলা হয়, ইংরেজ শাসকেরা বিদেশি, ভারত থেকে সম্পদ শুষে নিচ্ছে। তারা খৃস্টান, অতএব একেশ্বরবাদি নয়। মুসলমানরা বিশ্বাস করে আল্লায় আর হিন্দুরা আদিপুরুষে অর্থাৎ একেশ্বরে। দিল্লী উর্দু 'আখবর' পাঠকদের 'স্বদেশী সাথী' বলে অভিহিত করতো আর বিদ্রোহী সৈন্যদের 'ফৌজ-ই হিন্দুস্তান' বা ভারতীয় সৈন্য। এই পত্রিকায় বীর ছিলেন প্রজাতন্ত্রী-মনের দিল্লীর মুখ্য সেনাপতি বখ্‌ত্ খান। আধুনিক কোন কোন লেখায় অন্যায়ভাবে তাঁকে ওয়াহাবী বলা হয়েছে। এই পত্রিকায় কায়িক শ্রমের মূল্যকে বড় করে দেখা হয়েছে। জনসাধারণের উচিত রাইফেল তৈরি করার দক্ষতা অর্জন করা। আধুনিক যোগাযোগ ব্যবস্থার কোন নিন্দা পত্রিকাটিতে নেই। বরঞ্চ বিদ্রোহীদের নেতৃত্বে ডাক পরিষেবার পুনরুজ্জীবনই চাওয়া হয়েছিল। ১৮৫৭-র আগস্ট-এর এক ঘোষণায় একজন বিদ্রোহি নেতা ফিরোজ শাহ বলেছিলেন, বিদ্রোহীরা বাষ্পীয়পোত ও রেলপথের উন্নতি ঘটাবে।

বিদ্রোহে কৃষকদের অংশগ্রহণের পিছনে অতিরিক্ত করের বোঝা ছিল। বৃটিশরা তাদের ঔপনিবেশিক স্বার্থে ও শোষণে এটা করে। সিপাহীরাও মূলত গ্রামের মানুষ। প্রধানত মহলওয়ারি অঞ্চলে ভূমিহারা হয়ে, দুঃসহ করের বোঝায় বিধ্বস্ত কৃষকরা বিদ্রোহকে সমর্থন করে। কোন কোন অঞ্চলে, বিশেষত অযোধ্যায় জমিদার-তালুকদারের ডাকেও তারা সাড়া দেয়। মহাবিদ্রোহকে সামন্ততান্ত্রিক অভ্যুত্থান হিসাবে অনেকেই দেখতে চেয়েছেন। হাবিব বলেন, অনেক প্রধান নেতাই বিদ্রোহে ছিল যাঁরা হয় রাজা নয় জমিদার, বিদ্রোহে তাদের অবদানও বিশেষ উল্লেখযোগ্য। যেমন কুনওয়ার সিং ও অমর সিং, জগদীশপুরের এই দুই জমিদার। ঐ সামন্ততান্ত্রিক নেতৃত্বের এটুকুও সত্যি। বৃটিশরাই বলেছেন, এরকম বারোজন নেতা বিদ্রোহে থাকলে, ইংরেজ শাসনকে আবার পুনঃপ্রতিষ্ঠিত করা যেত না। ছিলেন ঝাঁসির রাণী, ছিলেন হজরৎ মহল। এঁরা ও আরও অনেকে সেই সময়কার বিশ্বের সব থেকে শক্তিশালী ঔপনিবেশিক শক্তির বিরুদ্ধে দাঁড়িয়েছিলেন। ঐ সাহসিক জাগরণে তাঁদের সামন্ততান্ত্রিক চরিত্রের রূপান্তর ঘটে, সেই সঙ্গে গণপ্রতিরোধের প্রাবল্য তাঁদের দৃষ্টিভঙ্গীতেও পরিবর্তন আনে। ইরফান হাবিবের বক্তব্য স্পষ্ট করে দেয় বেঙ্গল আর্মির চরিত্র ও এই নেতাদের চরিত্র এক ছিল না। ঔপনিবেশিক প্রক্রিয়া নিজের স্বার্থে যে সব "আধুনিক"কে এনেছিল, বেঙ্গল আর্মি আধুনিক সৈন্য হওয়ার সুবাদে এ সবের সঙ্গে পরিচিত— তারা আধুনিক ডাকব্যবস্থা, বাষ্পীয়পোত, রেলপথের বিরোধী নয়। এ সবের কার্যকারিতা সম্পর্কে সচেতন আবার নিজেদের সংগঠনে "আধুনিক" প্রজাতান্ত্রিক-

গণতান্ত্রিক ধারণাকেও তারা প্রয়োগ করেছে। সম্প্রদায়গত বিভেদকে সরিয়ে রেখেছে। বাইরের নেতৃবৃন্দ নিশ্চয়ই পুরনো ব্যবস্থার. বেঙ্গল আর্মির এই চেতনা তাদের ছিল না। কিন্তু তাঁরাও ঔপনিবেশিক শক্তির বিরুদ্ধতায় জনগণের সঙ্গে সংযোগে বিদ্রোহের সময় তাঁদের জগৎ থেকে সরে এসেছিলেন। আর মনে রাখতে হবে, বিদ্রোহের মেরুদণ্ড ছিল সিপাহীরাই।

হাবিব, তালুকদারদের নেতৃত্বে অযোধ্যার বিদ্রোহীরা যে সব ঘোষণা করেন, তার ভাষার দিকে আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন। কথ্য হিন্দিতে ঘোষণাগুলি করা হয়েছিল। ১৮৫৭-র জুলাইয়ের একটি ঘোষণায় ছাপা হয়—তার বামদিক উর্দু লিপিতে ও ডানদিকে নাগরি লিপিতে লেখা। বয়ান দুদিকেই প্রায় এক। কিন্তু উর্দু কলমটিতে ফার্সি শব্দ ছিল খুব কম, নাগরিতে প্রাকৃতিকভাষাও তাই। লক্ষ্য স্পষ্ট, যাতে সাধারণ মানুষ ঘোষণাটি সহজেই বুঝতে পারে।

প্রথম দিকের আবেদনগুলিতে, ইংরেজরা পরাজিত হলে পুরনো সামন্ততান্ত্রিক স্তরবিন্যাসেরই পুনঃপ্রতিষ্ঠার কথা বলা হয়। ক্রমে এই প্রতিশ্রুতি আর থাকে না। হজরৎ মহলের শিবির থেকে ১৮৫৭-র নভেম্বরের মহারাণী ভিক্টোরিয়ার ঘোষণার যে উত্তর দেওয়া হয়, তাতে এসব আর একদমই ছিল না। এ ঘোষণায় ভারতীয় জনসাধারণই পুরোভাগে। সৈন্য ও ভারতীয় জনগণকে উদ্দেশ্য করে বলা হয়েছে। তারা মিথ্যাচার ও প্রবঞ্চনায়পূর্ণ রাণী ভিক্টোরিয়া ও তাঁর ঘোষণাকে যেন বিশ্বাস না করে।

ইংরেজরা যদি প্রকৃতই ন্যায়নীতিতে বিশ্বাসী হতো, তাহলে তারা কেন মহীশূর টিপুকে ফেরত দেয় না, কিংবা পাঞ্জাব দিলীপ সিংকে—অযোধ্যার বিদ্রোহীরা এ প্রশ্নই তুলেছিল। ইংরেজরা প্রতিশোধস্পৃহায় নির্মম ক্ষমাহীন, সুতরাং জনগণ লড়াই ত্যাগ অবশ্যই করবে না। ইংরেজরা জিতলে ভারতীয়রা কুলিতে পরিণত হবে—রাস্তা কাটবে, খাল কাটবে।

ঝাঁসির রাণীর দৃষ্টান্তে বোঝা যায় পারিবারিক অভিযোগ অসন্তোষ বৃহত্তর কারণের মধ্যে কেমন রূপান্তরিত হলো। যতদিন না তাঁর শিশু উত্তরাধিকারীকে সরিয়ে ঝাঁসি ইংরেজ দখল করে নিয়েছিল, ততদিন ঝাঁসির রাণীর ইংরেজদের সঙ্গে কোন সমস্যা ছিল না। প্রাথমিকভাবে তিনি বিদ্রোহে যোগ দিতেও দ্বিধান্বিত ছিলেন। যখন দিলেন, তখন এমনভাবে দিলেন যে আগে তিনিও তা কল্পনা করেন নি। বিষ্ণু ভাট গডসেকে রাণী বলেছিলেন যে তিনি বৈধব্যের আচরণবিধি মেনেই বাঁচতে চেয়েছিলেন। কিন্তু তাঁর এখনকার 'পাঠান' পোযাক। নিয়তিই তাঁকে এমন জায়গায় নিয়ে গেছে, যাতে তিনি হিন্দুধর্ম রক্ষার জন্য লড়াই করছেন। অর্থাৎ তাঁর কাছে হিন্দুধর্ম এখন আর প্রচলিত ধর্ম ও তার আচরণবিধি নয়, বিচ্ছিন্ন বিধবার জীবনযাপনও নয়, তাঁর কাছে হিন্দুধর্মর অর্থ, বিদেশীদের বিতাড়িত করতে হবে, এই প্রত্যয়। একজনের ধর্মের প্রতি আনুগত্য স্বাদেশিক অসাম্প্রদায়িক রূপে পরিবর্তিত হলো।

আমরা একটি পাক্ষিক-এ (ফ্রন্টলাইন, জুন ২০০৭) প্রকাশিত ইরফান হাবিবের

প্রবন্ধটিকে গুরুত্ব দিচ্ছি এই কারণে যে, গত দেড়শো বছর ধরে যে বিতর্ক মহাবিদ্রোহকে কেন্দ্র করে আবর্তিত হচ্ছে, সেই বিতর্কগুলি নতুন প্রেক্ষিতে এই প্রবন্ধে আমরা পাই। সব থেকে বড় কথা, মহাবিদ্রোহকে তিনি দেখেছেন এক সচল বীক্ষায়। কিভাবে এই বিদ্রোহ পাল্টে দেয় জমিদার-তালুকদারদের ভূমিকা, ঝাঁসির রাণীর উত্তরণ ঘটে যায় বিদ্রোহের প্রক্রিয়ায়—একটা অনড় বাস্তব ও তথ্যভিত্তি নয়, একটা দ্বান্দ্বিক বীক্ষায় হাবিব মহাবিদ্রোহের প্রকৃতিকে দেখেন। দেখিয়ে দেন, বেঙ্গল আর্মি ও তালুকদার রাজাদের দৃষ্টিকোণের তফাৎ। বৃটিশ সামরিক বাহিনীর অক্ষে ঐ গ্রাম থেকে আসা হিন্দু-মুসলমানরাই সেই সময়ের "আধুনিক"কে বোঝে, ডাক-বাষ্পশক্তি-রেলপথকে প্রত্যাখ্যান করে না। এদের কেন্দ্রবিন্দুর পাশে থেকে তৎকালীন সিভিল সোসাইটির পরম্পরাগত নেতারা আর বিপুল কৃষক জনসাধারণ। এই ত্রিমাত্রীয় মহাবিদ্রোহ ছিল বহুস্বরিক।

বেঙ্গল আর্মি, অ-সামরিক নেতৃবৃন্দ এবং কৃষক ও জনসাধারণের আপ্রাণ লড়াই সত্ত্বেও বিদেশী শাসনমুক্ত ভারত হয়নি। এরপরও প্রায় নব্বই বছর এই শাসন ও শোষণ প্রত্যক্ষভাবে টিঁকে ছিল। এর নানা কারণের কথা ইতিহাসবিদরা বলেছেন, আবার সেইসব কারণ সম্পর্কেও নতুন গবেষণা হচ্ছে, যেমন ধারণা ছিল দক্ষিণভারতে এই বিদ্রোহের কোন প্রভাবই পড়েনি। কিন্তু এখন দেখা যাচ্ছে তা নয়। বিদ্রোহের ব্যর্থতা ঐতিহাসিক ঘটনা। প্রশ্ন হচ্ছে এই ব্যর্থতা সত্ত্বেও ১৮৫৭-র মহাবিদ্রোহ পরবর্তী ভারতের রাজনৈতিক কর্মকাণ্ডে ও ভাবনায় কোন অভিঘাত কি এনেছিল? মহাবিদ্রোহের কোন উত্তরাধিকার কি লক্ষ্য করা যায়? বলা হচ্ছে, ভারতীয়দের স্মৃতিতে, জাতির নির্মাণ ক্রিয়ায় সমাজের বিভিন্ন স্তর বিদ্রোহের মধ্যে খুঁজে পেয়েছে সমর্থনযোগ্য নানা উপাদান। স্মৃতির গহনের পলিমাটিতে এলিট ও লোক সর্বস্তরেও, বিদ্রোহ গণইতিহাসের অন্তর্ভূক্ত হয়েছে। বলা হচ্ছে বিদ্রোহ পাকিস্তান, বাংলাদেশ ও ভারতের উত্তরাধিকারের অংশ—ইণ্ডিয়ান ন্যাশনাল আর্মি এবং ঝাঁসির রাণী রেজিমেন্ট যেমন আমাদের ঐ উত্তরাধিকার। আমাদের ইংরেজি-শিক্ষিত পরিচালিত জাতীয় আন্দোলনেও বিদ্রোহের স্মৃতি মাঝে মধ্যে ঝলসে উঠেছে। সাভারকরের "১৮৫৭-র ভারতীয় স্বাধীনতাযুদ্ধ" বিশ শতকের গোড়ায় প্রকাশিত। নিষিদ্ধ হয়ে যাওয়া বইটি নানা ভাষায় অনূদিত হয়ে সংগ্রামী বিপ্লবীদের প্রেরণা জুগিয়েছিল, যদিও সাভারকর বিদ্রোহের হিন্দু-মুসলমান বহুস্বরিক ঐক্য থেকে দূরে চলে গিয়ে এক বিকৃত হিন্দুত্বের দিকে ক্রমে এগিয়েছিলেন। মহাবিদ্রোহ আমাদের ১৮৮৫ থেকে ১৯৪৭ অবধি জাতীয় আন্দোলনে ঔপনিবেশিক শৃঙ্খলমোচনের জন্য লড়াইয়ের স্মৃতি হিসাবে প্রায় শেষ পর্যন্ত ছিল।

কিন্তু মূল রাজনৈতিক কর্মকাণ্ডে, বাস্তব সক্রিয়তায় কি এ বিদ্রোহের কোন উত্তরাধিকার আমরা লক্ষ্য করি? বিদ্রোহটি ছিল সশস্ত্র, ঐ সশস্ত্র বিদ্রোহে সামিল হয়েছিল মানুষ। নিশ্চয়ই যথার্থ ঐক্য, লোজিকটিক্স্-এর অভাবে নানা স্বার্থের টানাপোড়েনে, বিদ্রোহ ব্যর্থ হয়। কিন্তু বৃটিশ শাসনের ভিতসুদ্ধ যে নড়ে গিয়েছিল

বিদ্রোহে, তার কারণ ঐ সশস্ত্র অভ্যুত্থান। ১৮৮৫ থেকে বলা ভাল ১৮৬০-এর দশক থেকেই আমাদের জাতীয়তাবাদের নানাবর্ণে এ উত্তরাধিকার আর নেই। ১৯২০-২১ থেকে তো অহিংসা প্রবল আকার নেয়—সন্ত্রাসবাদী বিপ্লববাদী আন্দোলনে ব্যক্তিহত্যাই পথ ছিলো, ব্যাপক গণ-অভ্যুত্থানের কোন পরিকল্পনাই ছিল না। কেউ কেউ হয়তো ভেবেছিলেন, কিন্তু নিতান্তই অপরিকল্পিত ও অবাস্তব। সামরিক বাহিনী, জনসমাজের নেতা ও সাধারণ মানুষ—এই ত্রিমাত্রিক অভ্যুত্থান ও বিদ্রোহের কোন উত্তরাধিকারই পরবর্তী জাতীয় আন্দোলন বহন করেনি। সেই ১৯৪৬-এ নৌ-বিদ্রোহে এর একটা স্ফুলিঙ্গ দেখা দিয়েছিল, কিন্তু জনসমাজের দল ও নেতারা এই চেষ্টাকে বানচাল করে দেন—ভাগাভাগির বৈঠকে দেশভাগের দিকে যান।

১৮৫৭-র বিদ্রোহের অন্যতম উজ্জ্বল দিক হিন্দু-মুসলমান ঐক্য। বেঙ্গল আর্মি এই ঐক্যের প্রতিভূ। এই আর্মির বাইরেও ঐক্যর ধারা বর্তমান ছিল। ইংরেজদের লেখাতেও এই ঐক্যের কথা বলা আছে—হিন্দু-মুসলমান বিভেদের কোন সুযোগই তাদের নেওয়ার অবকাশ নেই। মহাবিদ্রোহের অসম্প্রদায়িক অভ্যুত্থানই বৃটিশদের ভারতনীতিতে সাম্প্রদায়িক বিভাজনকে সামনে এনেছিল ভয় থেকে। ১৮৫৭-র পর তিনদশকের মধ্যে ভারতীয় জাতীয় কংগ্রেস প্রতিষ্ঠিত হয়—ইংরেজি শিক্ষিতদের হাতে জাতীয় আন্দোলন গড়ে ওঠে, তার কয়েক দশকের মধ্যে বৃটিশদের ভারতছাড়োর উদ্দেশ্যে একের-পর-এক গণ-আন্দোলন ও অভ্যুত্থান হয়। সবকটিই বৃটিশ সামরিক শক্তি দমিত করে। আর এর মধ্যেই মহাবিদ্রোহের এই হিন্দু-মুসলমান ঐক্যর ভারতচেতনা অবলুপ্ত হতে থাকে। দেখা দেয় হিন্দুজাতীয়তাবাদ; ক্রমে মুসলমান জাতীয়তাবোধ। পরপর তিনটি গণ আন্দোলনের পর স্পষ্ট হয় ১৯৪০-এর দশকে, হিন্দুরাষ্ট্র ও মুসলমানরাষ্ট্র সৃষ্টি অনিবার্য। নৌবিদ্রোহ এই অনিবার্যতার বিরুদ্ধে দাঁড়াবার চেষ্টা করে, ফিরিয়ে আনতে চায় মহবিদ্রোহের স্মৃতি শুধু নয়, আদর্শ ও পদ্ধতি। দেশের বাইরে সুভাষচন্দ্র বসু খানিকটা শিকড়হীন হয়ে এ চেষ্টা করেন। কিন্তু কংগ্রেস-লীগ রাজনীতির চাপ তা বাতিল করে, এমন কি কমিউনিস্টদের দ্বিধা তাকে ন্যুব্জ করে দেয়। একখণ্ডিত "স্বাধীনতা" আসে—বাঙ্গালীর জীবন, পাঞ্জাবীদের জীবন ভয়াবহ এক ট্র্যাজেডির মধ্যে নিক্ষিপ্ত হয়। আজও হিন্দু-মুসলমান মহাবিদ্রোহের ঐক্যের মনকে ফিরে পায়নি, তার রাজনীতিতে। ইংরেজি শিক্ষিত পশ্চিমী জাতীয়তাবাদ গণতন্ত্রে অভিষিক্ত, সেকিউলার রাজনীতির প্রবক্তারা, তথাকথিত অশিক্ষিত সিপাহীদের, পুরনো ব্যবস্থার এলিটদের "ভারতীয়" চেতনার পরম্পরাকে রক্ষা করতে পারেনি। ভারতীয় রাজনীতি ও জাতীয় আন্দোলন তৈরি করেছে হিন্দুস্তান-পাকিস্তান, পরে আবার খণ্ডীভবন—বাংলাদেশ।

সুপ্রকাশ রায়ের বইটির গুরুত্ব এখানেই। ১৯৬৬ ও '৭০-এর দু-তিনটি লেখা একত্র ক'রে এই বইটি নির্মিত। ১৯৭০-এর দশক থেকে মহাবিদ্রোহ সম্পর্কে একাধিক গবেষণায়, ভাষ্যে বিদ্রোহের যেসব দিকগুলি স্পষ্ট হয়েছে, সুপ্রকাশ রায় সেসব

দেখার সুযোগ পাননি। কিন্তু ভারতের কৃষক ও বৈপ্লবিক সংগ্রামের ইতিহাসকার তাঁর মার্কসীয় বীক্ষায় সেই সময়ে বিদ্রোহের মূল্যায়নে যেসব বদ্ধ দৃষ্টিভঙ্গী ছিল, তার থেকে মুক্ত ছিলেন। এই একবিংশ শতাব্দীর প্রথমার্দ্ধেও তাঁর বইটি তাই প্রাসঙ্গিক থেকে গেছে, মহাবিদ্রোহ সম্পর্কে জানার পক্ষে এখনও এ আলোচনা পাঠ্য। সুপ্রকাশ রায় কোন পপুলার বা জনপদী বিবরণ লেখেন নি, ইতিহাসবিদের নিষ্ঠায় তথ্যের ওপর দাঁড় করিয়েছেন, তাঁর সিদ্ধান্তের সূত্রের যথাযথ উল্লেখ করেছেন সর্বত্র। তথ্যসূত্র সবই ইংরেজি, কিন্তু বইটিতে সবই বাংলায় অনুবাদ করে দেওয়া আছে অর্থাৎ সাধারণ পাঠকের জন্য, বাঙ্গালী পাঠকের জন্য। তিনি তথ্যভিত্তিক ইতিহাস লিখেছেন : আর ঐ তথ্য দ্বান্দ্বিক বীক্ষায় জড় থাকেনি, বর্তমানের কাছেও সরব হয়ে উঠেছে। বইটি সম্পর্কে আমরা বিশেষ কিছু বলছি না, কারণ এটাই প্রত্যাশা আজকের এই কবন্ধ অন্ধকারে সকলে বইটি পড়বেন এবং মহাবিদ্রোহের আজকের প্রাসঙ্গিকতা অনুধাবন করবেন।

সুপ্রকাশ রায় ১৮৫৭-র পরবর্তীকালের ভারতবর্ষের কথা বলেছেন। বৃটিশ প্রতিক্রিয়ার শক্তিবৃদ্ধির সঙ্গে সঙ্গে কংগ্রেস রাজনীতির উদ্ভবের কথা বলেছেন। কিভাবে মহাবিদ্রোহের উত্তরাধিকার পরবর্তীকালের জাতীয় চেতনায় ক্ষীণ হয়ে গেল, লুপ্ত হয়ে গেল নানা দ্বন্দ্ব-সংঘাত-সংযোগের মধ্যে—সেটাই এই অংশে বিধৃত। হয়তো মনে হতে পারে, এক্ষেত্রে রজনীপাম দত্তের অভিমত তাঁরও ছিল। কিন্তু আজ মনে হয়, ১৯৪০-এর দশকের ও পরবর্তীকালের কংগ্রেস দেখে যে রজনীপামই বোধ হয় ঠিক বলেছিলেন। এই শতাব্দীর প্রথম দশকে দাঁড়িয়ে, অবাক লাগে যে বেঙ্গল আর্মির পরম্পরাগত নেতৃবৃন্দ-কৃষক-জনসাধারণ কত অভ্রান্তভাবে সে সময়ে আমাদের বাস্তবের ও ইতিহাসের মূল কন্ট্রাডিকশনকে বুঝেছিলেন। বৃটিশ ঔপনিবেশিক সাম্রাজ্যবাদ ও ভারতীয় মানুষের মধ্যে যে মূল কন্ট্রাডিকশন এটা ধরতে পেরেছিলেন, যেটা বুঝতে ইংরেজি শিক্ষিতদের অনেক সময় লেগেছিল। আর আজ তো আমরা আমেরিকার নেতৃত্ব, বিশ্বায়িত সাম্রাজ্যবাদের সঙ্গে আমাদের কন্ট্রাডিকশন বুঝতে পারি না, চাই না। তাই আমাদের মহাবিদ্রোহের স্বপ্নে ও ইতিহাসবোধকে আবার সামনে আনতে হয়, প্রাণের তাগিদেই।

পার্থপ্রতিম বন্দ্যোপাধ্যায়

এই বইয়ে ব্যবহৃত ছবিগুলো কিছু ফটোগ্রাফ এবং বেশিরভাগই ইংরেজ শিল্পীদের আঁকা। স্বাভাবিকভাবেই আঁকাগুলোতে বৃটিশ বিক্রম ও বিজয়কে তুলে ধরবার চেষ্টা আছে। আমাদের পাঠকরা সচেতনভাবে ছবিগুলো দেখবেন আশা রাখি। — প্রকাশক

# মহাবিদ্রোহ
## (১৮৫৭)

বর্তমান আন্তর্জাতিক সীমানা —·—·—·—

বিদ্রোহের কেন্দ্রবিন্দু ●

Peshawar
Roorkee
Meerut
Delhi
Aligarh
Mathura
Hathras
Bharatpur
Nasirabad
Gwalior
Jhansi
Shahjahanpur
Fatehgarh
Etah
Agra
Mainpuri
Etawah
Kanpur
Sitapur
Lucknow
Faizabad
Banda
Fatehpur
Allahabad
Gorakhpur
Azamgarh
Arrah
Patna
Dehri
Hazaribagh
Ranchi
Barrackpur
Dacca
Chittagong
Indore
Jabalpur
Sambalpur
Cuttack
Kolhapur



# বাংলা



মহাবিদ্রোহের প্রথম বিদ্রোহী
মঙ্গল পাণ্ডে—বিদ্রোহের
অপরাধে ব্যারাকপুরে ফাঁসি
(মার্চ ২৯, ১৮৫৭)

অনুমান, ব্যারাকপুরের
লাটবাগানের এই বটগাছে
১৮৫৭ সালে মহাবিদ্রোহের
প্রথম শহিদ মঙ্গল পাণ্ডেকে
ফাঁসিতে ঝোলানো হয়



ব্যারাকপুরের ধোবিঘাটে
মঙ্গল পাণ্ডের স্মারকস্তম্ভ



# বাংলা



মহাবিদ্রোহের ইংরেজ নায়ক লর্ড ক্যানিং (১৮৫৬-১৮৬২)—গভর্ণর জেনারেল এবং প্রথম ভাইসরয়।



কলকাতার রাজভবন -মহাবিদ্রোহের সময় ক্যানিং-এর নিজস্ব বাসভবন

শিক্ষিত মধ্যবিত্তের পত্রিকা যা ইংরেজদের মদত দিয়েছিল



সংবাদ প্রভাকর



লাটবাগানে ঘোড়ায় চড়া ক্যানিং

লকাতা
১৮৫৭ সালে





৮৫৭ সালের
কলকাতার এসপ্ল্যানেড

৮৫৭ সালের
বাংলার ব্যারাকপুর





হরমপুর—স্কোয়ার ফিল্ডের চারপাশে এই রকম চারটে কামান আজও মনে করিয়ে দেয় ১৮৫৭ সালের ২৬ ফেব্রুয়ারির কথা—সিপাহীদের এই বিদ্রোহটাই মহাবিদ্রোহের শুরুর দিন হিসাবে চিহ্নিত



উনবিংশ শতাব্দীর মধ্যভাগে ইস্ট ইন্ডিয়া কোম্পানী এইসব তুলো রেলপথে বন্দরে এবং সেখান থেকে জাহাজে ইংলণ্ডে নিয়ে যেত



১৮৫৭ সালে কলকাতার গঙ্গানদী এবং বন্দর এলাকা



ইস্ট ইন্ডিয়া কোম্পানীর সিপাই— এরাই মহাবিদ্রোহে অংশ নিয়েছিল



উনবিংশ শতাব্দীর মধ্যভাগে কলকাতা বন্দরে আসত ইংলন্ডের পসরা



সিপাহীদের সাথে গ্রামের কৃষক এবং গ্রামের ধুনুরিরাও মহাবিদ্রোহে যোগ দিয়েছিল

# বাংলা পেরিয়ে



বিহারের কানোয়ার সিং -- বিহারের আরা-র এই দুর্ধর্ষ যোদ্ধা ও জমিদার তাঁর সেনাবাহিনী নিয়ে রেওয়া, কানপুর, লক্ষ্ণৌ গিয়ে আবার আরাতে ফিরে আসেন। যুদ্ধে আহত হয়ে মৃত্যু হয়।



বিহারের জগদীশপুরের বিদ্রোহী নেতা কুঁয়র সিং

ওড়িশার বিদ্রোহী নেতা সুরেন্দ্র সাঁই



হরিয়ানার বিদ্রোহী নেতা রাও তুলারাম





# মিরাট

ইংরেজদের বাংলোতে সিপাহী আক্রমণ, মিরাট



প্যারেড গ্রাউন্ডে কর্ণেল খতম মিরাট (মে ১০, ১৮৫৭)



১৮৫৭ সালের ১০ মে মিরাটে সন্ধেবেলা বিদ্রোহী সিপাহীদের ইওরোপিয়ান ব্যারাক আক্রমণ



বিদ্রোহী সিপাহীদের সাথে কৃষকরাও

# মিরাট



বিদ্রোহীদের শিকার কর্ণেল প্লট



দৃশ্য—কয়েকজন সিপাহী অপেক্ষারত
পরবর্তী পদক্ষেপের জন্য



যুদ্ধে আহত দেশপ্রেমিকরা



সিপাহীদের ক্যাম্প

# কানপুর



কানপুরের উপান্তে ব্রিটিশবাহিনী ও বিদ্রোহী অশ্বারোহী বাহিনীর সংগ্রাম



কানপুরে ব্রিটিশ-মহিলাদের বাসস্থান



নদীতে ব্রিটিশ-নিধন, কানপুর



বিদ্রোহী সেনানায়করা

# কানপুর



নানাসাহেব, কানপুর



মহাবিদ্রোহের অন্যতম প্রধান নেতা, নানা সাহেবকে জীবিত বা মৃত হাজির করলে লক্ষ টাকা ইনাম (হিন্দী ও উর্দুতে)

বন্দি অবস্থায় নানা সাহেবের সেনাধ্যক্ষ জওলাপ্রসাদ



লক্ষ্ণৌ-এর মিলিটারি ক্যাম্প থেকে হাতির পিঠে কানপুরে ফিরছেন নানা সাহেব



# লক্ষ্ণৌ



তাঁতিয়া টোপী



মহাবিদ্রোহ



বিদ্রোহী আক্রমণ,
লক্ষ্ণৌ (জুলাই ২০, ১৮৫৭)

বীরাঙ্গনা বেগম হজরত মহল



খনিগর্ভে লুকিয়ে ইংরেজ সৈন্য, লক্ষ্ণৌ



# লক্ষ্ণৌ

বিদ্রোহীরা বিলিয়ার্ড খেলার সখ মিটিয়ে দিয়েছে, লক্ষ্ণৌ





লক্ষ্ণৌর দৃশ্য

বেগম-কুঠি, লক্ষ্ণৌ





দিলখুস প্রাসাদ, লক্ষ্ণৌ

# লক্ষ্ণৌ



ক্ষ্ণৌ (১৮৫৭)—ইংরেজ সৈন্য ঢুকছে



ত্তরপ্রদেশ—১৮৫৭ সালের ৮ জুন
বাদলি কি সরাই-এ সিপাহীদের
লড়াইয়ের দৃশ্য



দ্ধে আহত ব্রিটিশ-অফিসাররা

হাবিদ্রোহের শ্রেষ্ঠ সেনানায়ক
তাঁতিয়া টোপী—বন্দি অবস্থায়
(ফাঁসি : এপ্রিল ১৮, ১৮৫৯)



# ঝাঁসি



ঝাঁসীর রাণী লক্ষ্মীবাঈ-এর হস্তলিখিত চিঠি



* মহাবিদ্রোহের মহানেত্রী ঝাঁসীর রাণী লক্ষ্মীবাঈ—গোয়ালিয়রের কাছে যুদ্ধে মৃত্যু—জুন ১৭, ১৮৫৮। তিনি ঘোড়ায় চড়ে যুদ্ধ পরিচালনা করতেন। কথিত আছে, তাঁর জীবন-সঙ্গী একজন মুসলিম মহিলা যোদ্ধা তাঁর মৃত্যুর আগেই যুদ্ধে মারা যায়।



ঝাঁসীর রাণী লক্ষ্মীবাঈ
(গজদন্তের উপর আঁকা)



ঝাঁসীর রাণী লক্ষ্মীবাঈ

# দিল্লি



মহাবিদ্রোহের সংবিধান (উর্দুতে)



দিল্লির বিদ্রোহী সেনানায়ক ভকত্ খানের ঘোষণাপত্র। তিনি আশঙ্কিত ছিলেন ইংরেজ দিল্লিতে ঢুকে হিন্দু-মুসলিম দাঙ্গায় প্ররোচিত করবে। [National Archives of India collection no 57, serial no. 461, dated September 10, 1857]



বৃদ্ধ, অশক্ত মোগল সম্রাট বাহাদুর শাহ্ জাফর

# দিল্লি



২ বছর বয়সের বৃদ্ধ সম্রাট বাহাদুর শাহ্ জাফর (আবু জাফর সিরাজুদ্দিন মহম্মদ বাহাদুর শাহ্)



গম জিনাত মহল (১৮২১-৮২)

৮৫৭ সালের ১১ মে যমুনার এপার থেকে দেখা যাচ্ছে লালকেল্লা আর দিল্লি শহর



# দিল্লি



দিল্লির লালকেল্লা



দিল্লিতে বিদ্রোহীদের ঘাঁটি লালকেল্লা



১৮৫৭ সালের চাঁদনি চক



মহাবিদ্রোহের সময় দিল্লির অন্যতম ব্যস্ত এলাকা চাঁদনি চক, ১৮৫৭



ফতেপুর সিক্রির বুলন্দ দরওয়াজা (১৮৫৭)—এখানেই বাহাদুর শাহ্-র দুই পুত্র এবং নাতিকে খুন করা হয়

# দিল্লি

প্যালেস গেট থেকে দিল্লি শহর—মিরাট ছেড়ে ঘোড়ার পিঠে চেপে সিপাহীরা দিল্লি চলে আসে পরের দিন, ১১ মে





সিপাহীরা আলোচনারত

দিল্লির এই গাছে ইংরেজ ও ফিরিঙ্গীদের লটকানো হয়





দিল্লি—১৮৫৭-র বিদ্রোহ শুরুর দিন এই ব্যাংক আক্রান্ত হয়

# দিল্লি







দিল্লির পথে ইংরেজ হানাদার



দিল্লির কাছে ইংরেজদের অস্ত্র বোঝাই গাড়িতে সিপাহী আক্রমণ

# যুদ্ধ

## সাম্রাজ্যবাদ বনাম জাতীয়তাবাদ



## যুদ্ধ : সাম্রাজ্যবাদ বনাম জাতীয়তাবাদ



বিদ্রোহীদের পশ্চাদপসরণ



ইংরেজদের কাশ্মীর-গেট দখল



হুমায়ুনের সমাধি-সৌধ—এখানেই বাহাদুর শাহ্ লুকিয়েছিল



হুমায়ুনের সমাধি-সৌধ থেকে বেরিয়ে বাহাদুর শাহ্ ইংরেজ সেনাপতি ক্যাপ্টেন হডসনের হাতে বন্দি হলেন (২১ সেপ্টেম্বর, ১৮৫৭)

# যুদ্ধ : সাম্রাজ্যবাদ বনাম জাতীয়তাবাদ



মুঘল সম্রাটের শেষ-বিখ্যাত-চিত্র—
বিচারের পরে স্ত্রী-পুত্র সহ
নির্বাসনে
রেঙ্গুন যাবার আগে

রেঙ্গুনে বন্দী বাহাদুর শাহ্ জাফরের দৃপ্ত কবিতা—

غازیوں میں بو رہے گی جب تلک ایمان کی
تب تو لندن تک چلے گی تیغ ہندستان کی
بہادر شاہ ظفر

গাজিও মেঁ বু রহেগি যব তলক ইমান কি।
তব তো লণ্ডন তক চলেগি তেগ হিন্দুস্তান কি।।

(আত্মসম্মানের সৌরভ যতদিন যোদ্ধাদের হৃদয়ে অক্ষুণ্ণ থাকবে,
ততদিন আশা ভারতের দাপট একদিন না একদিন পৌঁছবে লণ্ডনে।)



ব্রিটিশ নৃশংসতায় কাতর
কবি মির্জা গালিব লিখলেন—
আমার সামনে আজ খুনের দরিয়া

# ধ্বংস-হত্যা-লুট-নৃশংসতার ব্রিটিশ সাম্রাজ্যবাদ



কাশ্মীর গেটের ধ্বংসাবশেষ

সিপাহীদের আক্রমণের হাত থেকে বাঁচতে ইংরেজ উড়িয়ে দিয়েছিল দিল্লির এই সেনা ছাউনি





ব্রিটিশ-হিংসার স্বাক্ষর, লক্ষ্ণৌ

লক্ষ্ণৌর সিকন্দর বাগের ভেতরের সমসাময়িক চিত্র। মৃতদেহের সমারোহ —ব্রিটিশ নৃশংসতা



# ধ্বংস-হত্যা-লুট-নৃশংসতার ব্রিটিশ সাম্রাজ্যবাদ



ব্যারাকপুরে বিদ্রোহী সিপাহীদের অস্ত্র কেড়ে নেওয়া হল



কানপুরে সিপাহী-বিদ্রোহীদের অস্ত্র কেড়ে নেওয়া হচ্ছে



গ্রামের মানুষের উপর ব্রিটিশ-বর্বরতা



বেরিলির যুদ্ধে (মে ৫, ১৮৫৮) ১৩৩ জন বিদ্রোহীকে বেয়নেট দিয়ে খুঁচিয়ে হত্যা

# ধ্বংস-হত্যা-লুট-নৃশংসতার ব্রিটিশ সাম্রাজ্যবাদ



মৃতের সম্পত্তি লুণ্ঠন, লক্ষ্ণৌ



ভারত-বিজয়ের টেলিগ্রাম



দিল্লিতে বিদ্রোহীদের গণ-ফাঁসি



ব্রিটিশ নৃশংসতা



দিল্লির রাজপথে ফাঁসিতে মহাবিদ্রোহের দেশপ্রেমিকরা

# ধ্বংস-হত্যা-লুট-নৃশংসতার ব্রিটিশ সাম্রাজ্যবাদ



নিরস্ত্র মানুষের দিকে কামান দাগা হচ্ছে



কামানের গোলায ব্রিটিশ 'Mercy Killing' লক্ষ্ণৌ



ক্যাম্পে ব্রিটিশ শয়তানেরা আয়েসরত



ব্রিটিশদের আঁকা বিদ্রোহীদের নৃশংসতা

# ধ্বংস-হত্যা-লুট-নৃশংসতার ব্রিটিশ সাম্রাজ্যবাদ




মহাবিদ্রোহ দমনের বিট্রেশ পদক



ব্রিটিশ-সর্দার
লর্ড ক্যানিং (১৮৫৬-১৮৬২)



স্যার জেমস আউটরাম



স্যার হেনরি হ্যাভলক



মেজর জেনারেল
জেমস নেইল



স্যার হেনরি লরেন্স



স্যার আর্সডল উইলসন

# ধ্বংস-হত্যা-লুট-নৃশংসতার ব্রিটিশ সাম্রাজ্যবাদ



স্যার কলিন ক্যাম্পবেল



সস্ত্রীক লেফটেন্যান্ট জর্জ উইলাউবাই



উইলিয়াম হডসন—এর কাছে বাহাদুর শাহ বন্দি হন। রাজপুত্রদের হত্যাকারী হিসাবে কুখ্যাত



ভারতীয় পোশাকে এল. ই. আর. রিস





ভারতীয় শিল্পী মকবুল ফিদা হুসেনের তুলিতে হিন্দু-মুসলিম ঐক্যের মহাবিদ্রোহ

# আন্তর্জাতিক মহাবিদ্রোহ



ব্রিটিশ ন্যায়বিচার প্রসঙ্গে 'পাঞ্চ' পত্রিকায় ভিক্টোরিয়ার কার্টুন



'বিদ্রোহ মাত্র কতিপয় অঞ্চলের মধ্যে সীমাবদ্ধ থাকে নাই এবং সর্বশেষে, ইঙ্গ-ভারতীয় বাহিনীর এই বিদ্রোহের সঙ্গে ইংরেজ প্রভুত্বের বিরুদ্ধে মহান এশিয়াটিক জাতিগুলির সাধারণ বিরূপ মনোভাবের মিলন ঘটিয়াছিল। কারণ বঙ্গীয় বাহিনীর বিদ্রোহ নিঃসংশয়েই পারসিক ও চীনের যুদ্ধের সঙ্গে ঘনিষ্ঠভাবে সম্পর্কযুক্ত।'

—কার্ল মার্কস্

চার্টিস্ট নেতা, আর্নেস্ট জোন্সের কবিতায় মহাবিদ্রোহের অভিনন্দন (The Revolt of Hindostan ১৮৫৭ সালে লণ্ডনে প্রকাশিত হয়)

THE REVOLT OF

HINDOSTAN;

THE NEW WORLD

A POEM,

ERNEST JONES

Н. А. ДОБРОЛЮБОВ

Н. А. ДОБРОЛЮБОВ

রুশ মনীষী ডব্রোলিউবভ কর্তৃক বিদ্রোহ দমনের নিন্দা

**জার্মানীতে Ilustrierte Zeitung -পত্রিকায় মহাবিদ্রোহ দমনে ইংরেজের পাশব নীতির বিরুদ্ধে রচনা ও ছবি ১৮৫৭ সালের ৫ সেপ্টেম্বর প্রকাশিত হয়।**

# মহাবিদ্রোহের পরবর্তীকালে ভারতবর্ষ



মহারাণী ভিক্টোরিয়া



Victoria,

রাণীর ঘোষণাপত্র



মহাবিদ্রোহের পর রাজ-অনুগতদের ক্যানিংয়ের উপহার

লর্ড লিটন



লর্ড রিপন



# মহাবিদ্রোহের পরবর্তীকালে ভারতবর্ষ

INDIA
GROWTH OF RAILWAY SYSTEMS

রেলপথের সম্প্রসারণ

**ভারতে শিল্পপত্তন ও শ্রমিক শ্রেণীর আবির্ভাব**

**কয়লা**

বেঙ্গল কোল কোম্পানির প্রতিষ্ঠা : ১৮৪৩
ঝরিয়ায় বড় বড় কয়লাখনির কাজের সূচনা : ১৮৯৭
কয়লাখনির শ্রমিকের সংখ্যা :
১৮৯৪ সালে : ৬০,৭৭০
১৯০৬ সালে : ৭৪,০৫৮

**চা-বাগান**

আসাম টি কোম্পানি (ব্রিটিশ) : ১৮৩৯
চা-বাগান শ্রমিকের সংখ্যা :
১৮৯০ সালে : ৪০৩,০৮৯
১৯০০ সালে : ৬৬৪,৮১৭

**চটকল**

প্রথম চটকল : রিষড়ায় অকল্যান্ড মিল : ১৮৫৪
ইন্ডিয়ান জুট মিলস অ্যাসোসিয়েশনের প্রতিষ্ঠা : ১৮৮৪
চটকল শ্রমিকের সংখ্যা :
১৮৭৯-৮০ : ২৭,৪৯৪
১৯০২-০৩ : ১,১৮,২০৪

**কাপড়কল**

বাংলার প্রথম কাপড়কল : বাউড়িয়ার ফোর্ট গ্লস্টার মিল : ১৮১৮ বোম্বাইয়ের প্রথম কাপড়কল (কাওয়াসজী নানাভয় দাভার প্রতিষ্ঠিত) : ১৮৫৪; ১৮৭৯-৮০ সালের মধ্যে বোম্বাইয়ে ৫৮টি কাপড়কল প্রতিষ্ঠিত।
১৮৮৬ : মোট ৯৫টি মিলে শ্রমিক সংখ্যা : ৭৪,০০০
১৯০৫ : মোট ১৯৭টি মিলে শ্রমিক সংখ্যা : ১,৯৫,০০০

ভারতে শিল্পপত্তন ও শ্রমিকশ্রেণির উদ্ভব

'কেশরী'

केसरी.

রেল শ্রমিক ধর্মঘট (১৮৬২) প্রসঙ্গে 'সোমপ্রকাশ'-এ দ্বারকানাথ বিদ্যাভূষণ



সম্প্রতি হাবড়ার রেইলওয়ে ষ্টেসনে প্রায় ১২০০ মজুর কর্মত্যাগ করিয়াছে। তাহারা বলে লোকোমোটিব (গাড়ি) ডিপার্টমেন্টের মজুরেরা প্রত্যহ ৮ ঘণ্টা কাজ করে। কিন্তু তাহাদিগকে ১০ ঘণ্টা পরিশ্রম করিতে হয়। কয়েক দিবসাবধি কার্য্য স্থগিত রহিয়াছে। রেইলওয়ে কোম্পানি মজুরদিগের প্রার্থনা পরিপূর্ণ করুন, নচেৎ লোক পাইবেন না।
পূর্ব বাঙ্গালার রেলওয়ে গাড়ি পুড়িবার

# মহাবিদ্রোহের পরবর্তীকালে ভারতবর্ষ

ইন্ডিয়ান এসোসিয়েশন





ফার্দুলজি নৌরজী



আন্দামানের ভাইপার দ্বীপে শের আলির ফাঁসির জায়গা



ভারতের বড়লাট, লর্ড মেয়ো আন্দামান পরিদর্শনকালে ১৮৭২ সালের ৮ ফেব্রুয়ারি শের আলির ছুরিকাঘাতে নিহত



আন্দামানে ওয়াহাবি শহিদ, শের আলি

# মহাবিদ্রোহের পরবর্তীকালে ভারতবর্ষ




বাংলার নীল-বিদ্রোহ (১৮৫৯-৬২)
'নীল-দর্পণ' নাটকের লেখক
দীনবন্ধু মিত্র (১৮১৪-৭৩)



'নীল-দর্পণ'-এর ইংরাজি অনুবাদক
রেভারেন্ট লঙ্ (১৮২৪-৮৭)

১৮৭৯ সালে মহারাষ্ট্রের সশস্ত্র
কৃষক-বিদ্রোহীদের নেতা
বাসুদেও বলবন্ত ফাড়কে।
কারাগারে মৃত্যু ১৮৮৩



যতীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় (১৮৭৭-১৯৩০)
—ভগৎ সিং-এর বাবাকে বিপ্লবের পথে
আকৃষ্ট করেন।



# মহাবিদ্রোহের পরবর্তীকালে ভারতবর্ষ





অস্ত্র ও অর্থ সাহায্যের জন্য রাশিয়ার তাসখন্দে রাম সিং-এর দূত গুরুচরণ সিং

পাঞ্জাবের কুকা বিদ্রোহের নেতা গুরু রাম সিং (১৮১৬-৮৫) —রেঙ্গুনে নির্বাসিত হন



‘‘৯ জন কুকা বিদ্রোহীকে কামানের মুখে বেঁধে কামান দেগে নিষ্ঠুরভাবে হত্যা করা হয়। রুশ শিল্পী-পর্যটক ভেরেশ্চাগিনের আঁকা ব্রিটিশ 'Mercy Killing'-এর ছবি



শহিদ লেহ্না সিং



শহিদ হীরা সিং কামানের তোপের মুখে উড়িয়ে দেওয়া হয়--'Mercy Killing'-এ

# মহাবিদ্রোহের পরবর্তীকালে ভারতবর্ষ



বিডন স্কোয়ারে (কলকাতায়) ১৮৮৩ সালের ১৬ মে ইলবার্ট বিলের সমর্থনে ভারতীয়দের সভা



ইংরেজরা বিদ্রোহী পাঠান গ্রামবাসীদের সঙ্গে (১৮৯০ সাল পর্যন্ত ভারতের উত্তর-পশ্চিম এই অংশে বিদ্রোহের আগুন প্রজ্বলিত ছিল।)



টিকেন্দ্রজীৎ ১৮৯১ সালে মণিপুরে ব্রিটিশ বিরোধীতার জন্য মৃত্যুদণ্ড

# মহাবিদ্রোহের পরবর্তীকালে ভারতবর্ষ



বিহারের ছোটনাগপুরের মুণ্ডা বিদ্রোহের নেতা বীরসা মুণ্ডা (১৮৭৪-১৯০০) ৩ জানুয়ারি, ১৯০০ রাঁচি জেলে মৃত্যু



বীরসাপন্থীদের গ্রেপ্তার, জানুয়ারি, ১৯০০



বন্দি বীরসা মুণ্ডা

# কংগ্রেসের জন্ম



কংগ্রেসের প্রধান প্রতিষ্ঠাতা ইংরেজ সাহেব এ্যালান অক্টাভিয়ান হিউম



কংগ্রেসের তিন প্রতিষ্ঠাতা—হিউম, দাদাভাই নৌরজী, ওয়েডারবার্ণ (বাঁদিক থেকে)



কংগ্রেসের প্রথম সভাপতি উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়



জাতীয় কংগ্রেসের প্রথম অধিবেশনে অংশগ্রহণকারী প্রতিনিধিবৃন্দ—গোকুলদাস তেজপাল সংস্কৃত কলেজ, বম্বে, ২৮-৩০ জানুয়ারি, ১৮৮৫

# কংগ্রেসের জন্ম



The Indian Mirror.

CAL. TUESDAY. DEC. 8, 1885.

NEED FOR A NATIONAL CONGRESS IN INDIA.

It is constantly being thrown ... teeth by some of our Anglo-Indian ... that there is no ... nation, and ...



The Indian Mirror.

CAL. TUESDAY. JAN. 5, 1886.

THE FIRST NATIONAL CONGRESS AT BOMBAY

"If it had not been for the ..."

**POLITICAL AND SOCIAL REFORM AND THE PRESENT NATIONAL REAWAKENING IN INDIA.**

A most noticeable feature of the times is the abnormal movement of political life, that is now visible among the educated people throughout India. It seems that the National Congress at Bombay has been followed by an unusual tide of political activity among the people of ...

'দি ইণ্ডিয়ান মিরর' পত্রিকায় জাতীয় কংগ্রেসের জন্মের বিভিন্ন বিবরণ



লর্ড ডাফ্‌রিন, ভাইসরয়,
১৮৮৪-১৮৮৮



লর্ড কার্জন, ভাইসরয়,
১৮৯৯-১৯০৫



১৮৯৭ সালে লণ্ডনে
দিনশ ওয়াচা,
নৌরজী,
গোখলে
(বাঁদিক থেকে)



ফিরোজশা মেহতা



দাদাভাই নৌরজী



গোপালকৃষ্ণ গোখলে

# কংগ্রেসের জন্ম



১৯০৬ সালের চিত্রে কংগ্রেস নেতৃবৃন্দ
বসে (বাঁদিক থেকে)—বি. চক্রবর্তী, এ. চৌধুরী, কৃষ্ণস্বামী আয়ার, দ্বারভাঙ্গার মহারাজা, দাদাভাই নৌরজী, রাসবিহারী ঘোষ, সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়
দাঁড়িয়ে (বাঁদিক থেকে)—রতন টাটা, জি. কে. গোখলে, ডি. ই. ওয়াচা, রমেশচন্দ্র দত্ত, ভূপেন্দ্রনাথ বসু, এস. পি. সিন্‌হা



ভি. সুব্রমনিয়া আয়ার



এস. সুব্রমনিয়া আয়ার



কাশীনাথ ত্রিমবাক তেলঙ্গ



এম. ভীরাবাঘবাচারিয়া

# মহাবিদ্রোহ (১৮৫৭-৫৮)

## ভারতের প্রথম স্বাধীনতা সংগ্রাম

১৮৫৭ খ্রীষ্টাব্দ। পলাশীর যুদ্ধের ঠিক একশত বৎসর পরের কথা। এই একশত বৎসরের ইংরেজ রাজের রক্তকলুষিত শাসন আমাদের সোনার ভারতকে শ্মশানে পরিণত করিয়াছিল। সারা ভারতের চেহারাই বদলাইয়া গিয়াছিল। ইংরেজ রাজের ভারতগ্রাস ১৭৫৭ খ্রীষ্টাব্দে আরম্ভ হইয়াছিল বাংলা ও বিহার হইতে, পাঞ্জাব দিয়া সেই গ্রাস শেষ হইল। তখন দেশের মধ্যে এক বিরাট পরিবর্তন আরম্ভ হইয়া গিয়াছিল।

তখন দেশীয় রাজারা নামমাত্র স্বাধীনতা লইয়া নিজ নিজ রাজ্যের গদি আঁকড়াইয়া ছিল। ইংরেজরা এবার দেশীয় রাজ্যগুলিকেও গ্রাস করিতে প্রস্তুত হইল। ইংরেজ রাজের এই রাক্ষুসে ক্ষুধা মিটাইবার ভার লইয়া লর্ড ডালহৌসি বড়লাট হইয়া আসিয়াছে। বড়লাট সাহেব ছলে-বলে-কৌশলে এই দেশীয় রাজ্যগুলিকে গ্রাস করিতে আরম্ভ করিতে থাকে। ইংরেজ রাজের গ্রাসে গিয়াছিল পেশোয়া রাজ্য সাতারা, ভোঁসলারাজ্য নাগপুর, রানী লক্ষ্মীবাঈ-এর ঝাঁসী, নিজামের বেরার, মারাঠাদের সম্বলপুর, তাঞ্জোর, মুসলমান রাজ্য কর্ণাটক, আর সকলের শেষে শিখদের পাঞ্জাব। ইংরেজরাজ শতখণ্ডে ছিন্ন, বিক্ষিপ্ত ভারতকে এক বিশাল সাম্রাজ্যে পরিণত করিয়াছে।

দেশীয় রাজ্যগুলি গ্রাস করিবার পিছনে ইংরেজদের উদ্দেশ্য ছিল দুইটি, এক রাজনৈতিক ও অপরটি অর্থনৈতিক। **প্রথমত**, শতখণ্ডে বিভক্ত ভারতকে একটিমাত্র শাসনের অধীনে আনিতে পারিলে এই বিশাল দেশের জনসাধারণের বিরোধিতা চূর্ণ করা সহজ হইবে। **দ্বিতীয়ত**, ভারতের ধনদৌলত ও কৃষিজাত দ্রব্য (শিল্পের পক্ষে প্রয়োজনীয় কাঁচামাল) ইংলণ্ডে লইয়া গিয়া ইংলণ্ডকে সমৃদ্ধশালী করিয়া তুলিবার পক্ষে বিশেষ সুবিধা হইবে। বিশেষ উল্লেখযোগ্য, যে সকল দেশীয় রাজ্য গ্রাস করিল, সেইগুলির গুরুত্বপূর্ণ কৃষিজাত দ্রব্য ছিল শিল্পোন্নতির পক্ষে বিশেষ উপযোগী। এই দুই রাজনৈতিক ও অর্থনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্য বিচ্ছিন্ন ভারতকে এক অখণ্ড সাম্রাজ্যে পরিণত করিবার প্রয়োজন দেখা দিয়াছিল। এই উভয় উদ্দেশ্য সিদ্ধির জন্যই সমগ্র ভারতকে গ্রাস করিবার সঙ্গে সঙ্গে ইংরেজরা এদেশে রেলপথ নির্মাণ করিতে আরম্ভ করিয়াছিল। বিদ্রোহী ভারতকে চূর্ণবিচূর্ণ করিয়া তাহাকে শোষণ করিবার জন্য এবার এই দেশে রেলপথ হইল ইংরেজ-রাজের প্রধান হাতিয়ার। বিশেষভাবে লক্ষ্য করিবার বিষয় এই যে, প্রথম রেলপথ তৈরী হইয়াছিল বিদ্রোহী ভারতের তখনকার প্রধান কেন্দ্র উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশে, আর রেলপথ তৈরী হইয়াছিল বাংলাদেশে। বেরার ও নাগপুর দখল করিবার সঙ্গে সঙ্গে সেই অঞ্চলের তুলা ইংলণ্ডে চালান হইতে আরম্ভ করিয়াছিল। ইংলণ্ডের কাপড়ের কারখানার কেন্দ্র ম্যানচেস্টার তখন ফাঁপিয়া উঠিয়াছে, ম্যানচেস্টারের তুলার চাহিদা মিটাইবার জন্যই ইংরেজ শোষকদের প্রয়োজন হইয়াছিল বেরার ও নাগপুর। ম্যানচেস্টারের কাপড়ের কলে বেরার ও নাগপুরের তুলা দিয়া তৈরী সস্তা কাপড় আসিয়া ভারতের বস্ত্রশিল্পকে

উচ্ছন্নে পাঠাইয়া ইংলণ্ড হইয়া উঠিল পৃথিবীর সবচেয়ে ধনী দেশ।

একথা সত্য যে, ইংরেজরা এদেশে আধিপত্য বিস্তারের পর হইতেই দেশীয় রাজ্যের রাজা ও মহারাজের দল ইংরেজের রাজশক্তির নিকট মাথা নত করিয়া তাদের সেবায় আত্মনিয়োগ করিয়াছিল। যখন ভারতের বিদ্রোহী সাধারণ মানুষ এই বিদেশীদের প্রাণপণে বাধা দিয়াছিল, এই শত্রুর বিরুদ্ধে রক্তাক্ত সংগ্রামে অকাতরে প্রাণ দিয়াছিল, তখন দেশীয় রাজ্যের রাজারা এই বিদেশী শক্তির পায়ে মাথা নত করিয়া ক্ষান্ত হয় নি, তারা এই শক্তির হুকুমে ভারতের বিদ্রোহী সাধারণ মানুষের সংগ্রাম-শক্তিকে চূর্ণবিচূর্ণ করিবার জন্য তাদের সমগ্র ধনবল ও জনবল বিদেশীদের হাতে তুলিয়া দিয়াছিল। তার অসংখ্য প্রমাণ রহিয়াছে প্রত্যেকটি বিদ্রোহের মধ্যে।

কিন্তু এত করিয়াও যখন ঐ সকল দেশীয় রাজ্য ইংরেজ রাজের সর্বগ্রাসী ক্ষুধার কবল থেকে রক্ষা পাইল না, তখন এই সকল রাজা-মহারাজরা তাদের পুরাতন স্বেচ্ছাচারী সামন্ততন্ত্রের বনিয়াদকে বাঁচাইয়া রাখিবার জন্য শেষ চেষ্টা হিসাবে ইংরেজ রাজশক্তির বিরুদ্ধে বিদ্রোহ করা ব্যতীত অন্য কোন পথ খুঁজিয়া পাইল না। চিরকালের বিদ্রোহ-বিরোধী, প্রজা-বিরোধী সামন্ততান্ত্রিক দেশীয় রাজারা অবশেষে সাধারণ মানুষ-প্রবর্তিত বিদ্রোহের পথে পা বাড়াইতে বাধ্য হইল।

ইংরেজ রাজের একশত বৎসরের রক্ত কলুষিত শাসন ও শোষণে জর্জরিত সাধারণ মানুষ তখন মরিয়া হইয়া সারা ভারত জুড়ে আর একটা বিদ্রোহের আয়োজনে ব্যস্ত। ওয়াহাবী বিদ্রোহ দীর্ঘ ত্রিশ বৎসর একটানা চলিয়া তখন সাময়িকভাবে ঝিমাইয়া পড়িয়াছে। সেই বিদ্রোহের অগ্নিস্ফুলিঙ্গ এখানে ওখানে দেখা যায় মাত্র। এইবার এই আসন্ন গণবিদ্রোহের সঙ্গে যোগদানের জন্য প্রস্তুত হইয়া উঠিয়াছে একটি সম্পূর্ণ নূতন শক্তি। সেই শক্তি হইল ইংরেজরাজের ভারতীয় সিপাহী। ভারতীয় সিপাহীরা পেটের দায়ে বিদেশী ইংরেজ শাসকদের চাকরি গ্রহণ করিলেও তাহারা কোন দিনই জনসাধারণের উপর এই বিদেশীদের বর্বরসুলভ অত্যাচার মানিয়া লয় নাই। 'সন্ন্যাসী বিদ্রোহ' হইতে আরম্ভ করিয়া প্রত্যেকটি বিদ্রোহের সময় বিদ্রোহী জনসাধারণের উপর গুলিবর্ষণ করিতে বার বার অস্বীকার করিয়া তাহারা প্রমাণ করিয়াছে যে, পেটের দায়ে ইংরেজের গোলামী করিলেও তাহারা মনে প্রাণে বিদ্রোহী জনসাধারণেরই পক্ষে। ইংরেজরাজের বিরুদ্ধে জনসাধারণের সংগ্রাম তাহাদের মধ্যেও বিদ্রোহের আগুন জ্বালাইয়া দিয়াছিল। ভারতীয় সিপাহীরা কৃষকের সন্তান। তাই ভারতের কৃষক যখন ইংরেজ রাজের শোষণ ও অত্যাচারের ফলে ধ্বংসের মুখে আসিয়া দাঁড়াইল, তখন তা ভারতের কৃষকের সিপাহীর বেশধারী সন্তানগণ সহ্য করে নাই। তাহারাও ভারতের বিদ্রোহী কৃষক জনগণের পাশে আসিয়া তাহাদের বিদ্রোহে ঝাঁপাইয়া পড়িয়াছে। তাহাই হইল এই বিদ্রোহের মূল ভিত্তি। এছাড়া, ইংরেজ শাসকদের দুর্ব্যবহার, ইংরেজ সৈন্য ও সিপাহীদের মধ্যে বর্ণ-বৈষম্য, বেতনের পার্থক্য, সিপাহীদের শারীরিক শাস্তির ব্যবস্থা, ইংরেজদের সাম্রাজ্যবাদী স্বার্থরক্ষার যুদ্ধে সিপাহীদের বলপূর্বক ভারতের বাহিরে পাঠাইবার চেষ্টা প্রভৃতি সিপাহীদের মধ্যে দীর্ঘকাল হইতে ধূমায়িত অসন্তোষ বিদ্রোহের দাবাগ্নিতে পরিণত হইবার পক্ষে ইন্ধন যোগাইল। এই বিদ্রোহের আগুন জ্বলিয়া উঠিয়াছিল ১৮৫৭ খ্রীষ্টাব্দে। হাতে অস্ত্র

ছিল বলিয়াই ইংরেজ রাজের বেতনভুক সিপাহীরা রইল তাদের সম্মুখভাগে, আর কৃষক জনগণ রইল তাহাদের ঠিক পিছনেই।

এই বিদ্রোহের নাম যাহাই দেওয়া হোক না কেন, এ কেবল ইংরেজ রাজের সৈন্যদলভুক্ত সিপাহীদের বিদ্রোহ নয়। **এই বিদ্রোহ বিদেশী ইংরেজরাজের বিরুদ্ধে সারা ভারতের গরীব জনসাধারণের মহাবিদ্রোহ।** এই বিদ্রোহে যে বাহিনী ইংরেজের বিরুদ্ধে অস্ত্র ধারণ করিয়াছিল, সেই বাহিনীর সিপাহী কেবল ইংরেজ রাজের সৈন্যদলভুক্ত সিপাহী নয়, সারা ভারতের কৃষক জনসাধারণই ছিল এই বিদ্রোহী বাহিনীর (অর্থাৎ কৃষকের) একটি অংশমাত্র। তাহারাও ইংরেজ রাজের সামরিক পোশাকে ভারতীয় কৃষক ব্যতীত অন্য কেউ নয়। এই বিদ্রোহে ভারতের বিভিন্ন প্রদেশের কৃষক জনগণ যে এক বিশিষ্ট অংশগ্রহণ করিয়াছিল, তাহারাই যে এই সংগ্রামের প্রাণশক্তিরূপে কাজ করিয়া এই বিদ্রোহকে অর্ধ-ভারতের প্রতি গ্রামে, প্রতি কোণে ছড়াইয়া দিয়াছিল, তা গ্রামবাসী কৃষক জনগণের উপর ইংরেজদের ভয়াবহ অত্যাচারের বিবরণ হইতেই প্রমাণিত হয়। বহু ইংরেজ ঐতিহাসিক সেই কথা স্বীকার করিতে বাধ্য হইয়াছেন।

আর এক নূতন শক্তি আসিয়া এই বিদ্রোহে যোগদান করিয়াছিল। এই নূতন শক্তি ভারতের বহু রাজ্যহারা সামন্তরাজ। তখন তাহাদের রাজ্য ইংরেজরাজের অধিকারভুক্ত। তাহারা এতদিন কৃষক জনসাধারণের সর্বস্ব শোষণ করিয়া আসিয়াছে; দলিত, পিষ্ট কৃষকের মুমূর্ষ দেহের উপর বিলাসের সৌধ গড়িয়া তুলিয়াছে। আজ তাহারা রাজ্য হারাইয়া নিজেদের অস্তিত্ব রক্ষার জন্য সেই কৃষক জনসাধারণের সহিত বিদ্রোহে যোগদান করিতে আসিয়াছে। তাহাদের উদ্দেশ্য কৃষক জনসাধারণের উপর হইতে ইংরেজ জমিদার-রাজা মহারাজদের অত্যাচার ও শোষণের অবসান করা নয়, তাহাদের একমাত্র উদ্দেশ্য ছিল ইংরেজ রাজশক্তির কাছ হইতে তাদের হারানো রাজ্য ফিরে পাওয়া। যে সামন্তরাজ ও জমিদার গোষ্ঠী সন্ন্যাসী বিদ্রোহ, সাঁওতাল বিদ্রোহ ও ওয়াহাবী বিদ্রোহ দমন করিবার জন্য তাহাদের সমগ্র ধনবল ও জনবল দিয়াই বিদেশী ইংরেজদের সাহায্য করিয়াছে, তাহারা এই বিদ্রোহে যোগ দিয়াছিল তাহাদের নিজ নিজ রাজ্য ইংরেজদের কাছ হইতে ফিরিয়া পাইবার জন্য, নিজ রাজ্যের কৃষক জনসাধারণকে শোষণ করিবার শাশ্বত অধিকার পুনর্প্রতিষ্ঠিত করিবার জন্য।

এই সামন্ত-রাজগণ আসিয়াই নিজেদের উদ্দেশ্য সিদ্ধির জন্য বিদ্রোহের নেতৃত্ব হস্তগত করিবার চেষ্টা করিল। কারণ, তাহারা পূর্বের অভিজ্ঞতা থেকেই বুঝিতে পারিয়াছিল যে, আপাতত ইংরেজদের বিরুদ্ধে পরিচালিত হইলেও একদিন এই বিদ্রোহ ভারতের সামন্ত রাজগণের উপরও প্রচণ্ড আঘাত হানিবে।

ভারতীয় কৃষকদের এই বিদ্রোহ সমস্ত অঞ্চলে ছড়াইয়া পড়িলেও এই বিদ্রোহ পরিচালনার জন্য কৃষকদের নিজস্ব কোন সচেতন নেতৃত্ব গড়িয়া ওঠে নাই অথবা উন্নত বিপ্লবী চেতনা বিদ্রোহীদের মধ্যে দেখা দেয় নাই। তখনকার সমাজের স্তরে তা ছিল অসম্ভব। সমাজে শ্রমিকশ্রেণীর জন্ম ও তার বিপ্লবী নেতৃত্ব গড়িয়া না ওঠা পর্যন্ত তাহার কোন সম্ভাবনা থাকিতে পারে না। তাই এই অর্ধচেতন বিদ্রোহী কৃষকের

উপরে নেতৃত্ব প্রতিষ্ঠা করা সামন্তরাজাদের পক্ষে মোটেই কঠিন ছিল না। এইভাবে সামন্তরাজারাই হইয়া বসিল বিদ্রোহের নেতা। এই দুই পরস্পর বিরোধী উদ্দেশ্য লইয়া বিদ্রোহ আরম্ভ হওয়ার ফলে, বিদ্রোহ সারা ভারতে ছড়াইয়া পড়িলেও এবং ভারতের স্বাধীনতা-সংগ্রামের ইতিহাসে এক সন্ধিক্ষণের সূচনা করিলেও, একটি সম্পূর্ণ নূতন পথের ইঙ্গিত দিয়া যাইলেও—প্রথম থেকেই এই বিদ্রোহের ব্যর্থতার লক্ষণগুলি স্পষ্ট হইয়া উঠিয়াছিল।

এই বিদ্রোহ আরম্ভ হইবার কিছুকাল আগে হইতেই ভারতের কৃষক অনিবার্য ধ্বংস হইতে বাঁচিবার জন্য বিদেশী ইংরেজরাজকে একটা চরম আঘাত দিবার আয়োজন করিয়াছিল। দীর্ঘ চৌত্রিশ বৎসর কাল ধরিয়া চলিবার পর ওয়াহাবী বিদ্রোহ তখন সাময়িকভাবে ঝিমাইয়া পড়িয়াছে। তাহার ফলে কৃষকদের উপর শোষণ ও উৎপীড়নের মাত্রা আরও বাড়িয়া গিয়াছে। কাজেই আবার বিদ্রোহে অংশগ্রহণ করা ব্যতীত কৃষক জনসাধারণ আবার আশায় বুক বাঁধিল। তাহারা উৎসাহের সঙ্গে বিদ্রোহ সফল করিয়া তুলিবার আয়োজনে মাতিয়া উঠিল। কিন্তু তাহাদের সেই উৎসাহ কমিয়া আসিল বিদ্রোহের নেতৃত্বের দিকে তাকাইয়া। তাহারা দেখিল, তাহাদের শোষকেরাই এই বিদ্রোহের পরিচালক। আর পরিচালকগণ চাহিলেন, এই বিদ্রোহকে কেবলমাত্র তাহাদের নেতৃত্বে পরিচালিত সিপাহীদের ও রাজা-মহারাজদের অনুগৃহীত অনুচরদের মধ্যে সীমাবদ্ধ রাখিতে। এই সকল কারণে 'বিদ্রোহ' বিস্তৃত জনগণের সমর্থন হারাইয়া শেষ পর্যন্ত একটা ক্ষুদ্র গণ্ডির মধ্যে আবদ্ধ হইয়া পড়িল। এখানেই দেখা দিল বিদ্রোহের সর্বাপেক্ষা মারাত্মক দুর্বলতা।

কিন্তু এই দুর্বলতা সত্ত্বেও যেখানেই সম্ভব হইল সেখানেই কৃষকগণ ইংরেজদের আঘাতে আঘাতে ব্যতিব্যস্ত করিয়া তুলিয়াছে, ইংরেজদের ঘৃণিত শাসন অচল করিয়া দিয়াছে। সীমাবদ্ধ হওয়া সত্ত্বেও ১৮৫৭ খ্রীষ্টাব্দের জুলাই মাসে সারা ভারতে সিপাহী ও কৃষক জনগণের মধ্যে বিদ্রোহের যে আগুন জ্বলিয়া উঠিয়াছিল, তাহারই ফলে ইংরেজ শাসনের অন্তিমকাল ঘনাইয়া আসিয়াছিল। অত্যাচারী ইংরেজ সেদিন মর্মে মর্মে অনুভব করিয়াছিল যে, তারা ভারতবর্ষকে সম্পূর্ণরূপে গ্রাস করিয়া ফেলিলেও ভারতের বিদ্রোহী মানুষ কোনদিন তাহাদের পায়ে মাথা নত করে নাই, অথবা তাহাদের শাসন মানিয়া লয় নাই। তাহারা সেদিন বুঝিয়াছিল যে, বিদ্রোহী ভারত চিরদিন একটা ভয়ঙ্কর আগ্নেয়গিরির মত মাথা উঁচু করিয়া থাকিবে, সুযোগ পাইলেই সেই আগ্নেয়গিরির গহ্বর হইতে ছুটিয়া বাহির হইবে গণ-বিদ্রোহের অগ্নিপ্রবাহ, আর সেই অগ্নিপ্রবাহে প্লাবিত হইয়া ভারতের ইংরেজ শাসন পুড়িয়া ছাই হইয়া যাইবে।

* * *

সিপাহীদের ব্যারাকে ব্যারাকে, চাষীদের গ্রামে গ্রামে গোপন সভায় স্থির হইয়াছিল, বিদ্রোহ ঘোষণার তারিখ—১৮৫৭ খ্রীষ্টাব্দের ২২শে জুন। এই তারিখটির পিছনে লুকাইয়াছিল ভারতের চরম দুঃখ-লাঞ্ছনার এক বেদনাময় ইতিহাস। পলাশীর প্রান্তরে ভারতের স্বাধীনতা-সূর্য ডুবিতে আরম্ভ করিয়াছিল ঠিক একশত বৎসর পূর্বে, ১৭৫৭ খ্রীষ্টাব্দের ২২শে জুন। ভারতের মানুষ কোনদিন ঐ তারিখটি ভুলিয়া যায় নাই, আর ভোলে নাই তাহাদের শত্রুকেও। সেইজন্য প্রতি বৎসর ঐ তারিখে গ্রামে গ্রামে সভা

বসিত, বৎসরের ঠিক সেইদিন পলাশীর যুদ্ধের পরাজয়ের প্রতিশোধ গ্রহণের সংকল্প গ্রহণ করিত। সিপাহীদের ব্যারাকে গোপন বৈঠক বসিত। তাহারাও প্রতি বৎসর নূতন করিয়া প্রতিজ্ঞা করিত—পলাশীর যুদ্ধের বিশ্বাসঘাতকতার প্রতিশোধ চাই।

বিদ্রোহের তারিখ স্থির হইল ১৮৫৭ খ্রীষ্টাব্দের ২২শে জুন। ঐদিন পলাশীর যুদ্ধের শতবার্ষিকী। ঐদিন ভারতের সর্বত্র একযোগে সিপাহী ও জনসাধারণ বিদ্রোহ ঘোষণা করিবে। গ্রামে গ্রামে কৃষকগণ, ব্যারাকে ব্যারাকে সিপাহীরা বিদ্রোহের জন্য প্রস্তুত হইল।

ভারতে তখন ইংরেজ সৈন্যের সংখ্যা মাত্র চল্লিশ হাজার, আর ভারতীয় সিপাহীর সংখ্যা দুই লক্ষ পনের হাজার। তাই বিদ্রোহের নেতৃবৃন্দ নিশ্চিতরূপে ধরিয়া লইয়াছিলেন যে, সামান্য আঘাতেই ইংরেজ সৈন্যবাহিনী পরাজিত ও ধ্বংস হইয়া যাইবে। এই ধারণা লইয়াই প্রথমে নেতারা বিদ্রোহের আয়োজন আরম্ভ করিয়া থাকেন। কিন্তু বিদ্রোহের আয়োজন ও সংগঠনের জন্য প্রচুর অর্থের প্রয়োজন। অর্থ কোথা হইতে আসিবে? বিদ্রোহের নেতারা হলেন রাজ্যহারা সামন্ত-রাজা। তাঁরা অর্থের কোন ব্যবস্থাই করিতে পারিলেন না। সিপাহীদের অর্থের প্রয়োজনে বিদ্রোহের প্রধান পৃষ্ঠপোষক দিল্লীর সিংহাসনচ্যুত বাদশাহ বাহাদুর শাহ জবাব দিলেন, 'আমার কোষাগার নেই; আমি তোমাদের বেতন দিতে পারিব না।'

আসন্ন বিদ্রোহ ও মুক্তির আনন্দে আত্মহারা সিপাহীরা জবাব দিল, 'আপনার চিন্তার কারণ নেই; আমরা ইংরেজ রাজের কোষাগার হইতে অর্থ লুণ্ঠন করিয়া অর্থ আনিয়া দিব। তা দিয়াই চলিবে আমাদের বিদ্রোহের আয়োজন।'

বিদ্রোহের নেতারা স্থির করিলেন, ভারতের সকল সিপাহী একই দিনে বিদ্রোহ করিয়া ভারতের সকল ইংরেজ সৈন্যকে হত্যা করিবে, জেলের দরজা ভাঙ্গিয়া বন্দীদের মুক্ত করিবে, সরকারী কোষাগার লুণ্ঠন করিবে, টেলিগ্রাফের তার কাটিয়া ফেলিবে, রেল লাইন তুলিয়া ফেলিবে এবং ইংরেজদের অস্ত্রাগার ও তাহাদের অধিকৃত দুর্গসমূহ দখল করিবে। এই সব কাজ শেষ হইয়া গেলে, প্রয়োজন হইলে জনসাধারণকে বিদ্রোহে যোগদান করিবার জন্য আহ্বান করা হইবে। এইভাবে বিদ্রোহে জনসাধারণের কর্তব্য সীমাবদ্ধ করিয়া রাখা হইল।

বিদ্রোহের পরিচালকগণ এও স্থির করিলেন, যুদ্ধ দীর্ঘস্থায়ী হইলে গেরিলা যুদ্ধের কৌশল অবলম্বন করা হইবে। সামরিক পরামর্শদাতারা যুক্তি দিলেন, ইংরেজ সেনাবাহিনী সুশৃংখল ও অভিজ্ঞ বলিয়া যুদ্ধের সময় তাহাদের সম্মুখীন হওয়া উচিত হইবে না। শত্রুদের বহু কামান রহিয়াছে, কামানের বিরুদ্ধে কামান ব্যতীত সম্মুখ যুদ্ধ করা চলিবে না। সুতরাং ইংরেজ বাহিনীকে পিছন হইতে আঘাত করিতে হইবে এবং তাদের যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন করিয়া ফেলিতে হইবে।

বিদ্রোহের নায়কগণ ইংরেজদের যুদ্ধ-কৌশল উত্তমরূপে বুঝিবার এবং আয়ত্ত করিবার জন্যও চেষ্টা করিবেন। বিদ্রোহের অন্যতম নায়ক গদিচ্যুত মারাঠা নেতা, পেশোয়া নানাসাহেব এইজন্য বিদ্রোহের অন্যতম প্রধান পরামর্শদাতা আজিমুল্লা খাঁকে ইংলণ্ডে প্রেরণ করিলেন। নানাসাহেবের পরামর্শে আজিমুল্লা ভারতের প্রতিবেশি রাষ্ট্রসমূহের সাহায্যলাভের চেষ্টাও করিতে লাগিলেন। এইভাবে সবদিক হইতে বিদ্রোহ

সফল করিয়া তুলিবার আয়োজন করা হইল।

বিদ্রোহের আয়োজন দ্রুত চলিতে লাগল। সকলের মুখেই এক কথা—২২শে জুন। সিপাহীরা বিদ্রোহের নেশায় পাগল হইয়া উঠিয়াছে। তখন মার্চ মাস।

একদিন আকস্মিকভাবে একটি ঘটনা ঘটিল। সেই ঘটনা হইতেই সারা ভারতে বিদ্রোহের আগুন জ্বলিয়া উঠিল। জুন মাস পর্যন্ত ধৈর্য ধারণ করা সিপাহীদের পক্ষে আর সম্ভব হইল না।

মার্চ মাসে একদিন সন্ধ্যাকালে কলিকাতার নিকটস্থ ব্যারাকপুরের সৈন্য-ব্যারাকে দেশীয় পদাতিক বাহিনীর সেনাপতিদের এক বৈঠক চলিতেছিল। সেই সময় একজন উচ্চপদস্থ ইংরেজ কর্মচারী ব্যারাক পরিদর্শন করিতে আসিল। অন্য সিপাহীরা তখন অবসর সময়ে গল্প-গুজবে ব্যস্ত। তাহারা ইংরেজ কর্মচারীটিকে দেখিয়াও দেখিল না। কর্মচারীটি ইহাতে অপমানিত বোধ করিয়া ক্ষিপ্ত হইয়া উঠিল। সে ক্রুদ্ধ হইয়া নিকটস্থ এক সিপাহীকে ঘুসি মারিল। এই আকস্মিক আক্রমণে সেই সিপাহী আহত হইল এবং এর ফলে অন্যান্য সিপাহীরা ভীষণ ক্ষিপ্ত হইল। মঙ্গল পাণ্ডে নামক বাহিনীর একজন সৈনিক অত্যাচারী ইংরেজ কর্মচারীটিকে উচিত শিক্ষা দিবার জন্য তাহাকে লক্ষ্য করিয়া গুলি ছুড়িলেন। ইংরেজ কর্মচারীর নিষ্প্রাণ দেহ মাটিতে লুটিয়া পড়িল।

এই সংবাদ শোনামাত্র এই অঞ্চলের সকল ইংরেজ সৈন্য তাড়া করিয়া আসিল দেশীয় সিপাহীদের শাস্তি দিতে। মঙ্গল পাণ্ডেকে গ্রেপ্তার করা হইল। এর সাতদিন পর মঙ্গল পাণ্ডেকে ফাঁসীকাষ্ঠে হত্যা করা হইল। এই ফাঁসির সংবাদ শুনিবার সঙ্গে সঙ্গে চারিদিকে সিপাহীরা বীর মঙ্গল পাণ্ডের হত্যার প্রতিশোধ গ্রহণের জন্য বিদ্রোহ ঘোষণা করিল। এই ঘটনা হইতেই আরম্ভ হইয়া গাইল ভারতের যুগান্তকারী ১৮৫৭ খ্রীষ্টাব্দের গণ-অভ্যুত্থান বা 'মহাবিদ্রোহ'.

এই সময়ে ছোট একটি দেশীয় সৈন্যদল ছিল মুর্শিদাবাদের বহরমপুরে। তাহারা মঙ্গল পাণ্ডের ফাঁসির সংবাদ শুনিয়াই ইংরেজ রাজের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করিল। কিন্তু বাংলাদেশে কৃষক ও জনসাধারণের সঙ্গে সিপাহীদের কোন যোগাযোগ না থাকায় এবং বাংলাদেশের মধ্যশ্রেণী এই অভ্যুত্থানের বিরোধিতা করায় কৃষক ও জনসাধারণ এই বিদ্রোহ হইতে দূরে রহিল। বাংলাদেশের এই সিপাহী বিদ্রোহ প্রধানত ব্যারাকপুর ও বহরমপুর—এই দুইটি শহরের ঘটনা হইয়া রহিল। এই দুই শহরের সংখ্যাল্প সিপাহীরা কয়েকদিন বীরত্বের সহিত যুদ্ধ করিলেও গণ-সাহায্য না পাইয়া পরাজিত ও বন্দী হইল। চট্টগ্রামে সিপাহীরা বিদ্রোহ করিয়া নোয়াখালি ও আসামে ছড়াইয়া পড়িল এবং কয়েকটি খণ্ডযুদ্ধে চূড়ান্তরূপে পরাজিত হইয়া নিশ্চিহ্ন হইল। এইভাবে বঙ্গদেশে বিদ্রোহ অঙ্কুরেই বিনষ্ট হইল।

কিন্তু ব্যারাকপুরের ঘটনার কয়েকদিনের মধ্যেই সমগ্র উত্তর ও মধ্যভারতে বিদ্রোহের আগুন ছড়াইয়া পড়িল। ১০ই মে মীরাটের সিপাহীরা বিদ্রোহ ঘোষণা করিয়া মীরাটের সব ইংরেজ সৈন্যকে হত্যা করিল। এরপর মীরাটের সিপাহীরা দিল্লীর দিকে দ্রুত অগ্রসর হইতে থাকে। এদিকে দিল্লীর পার্শ্ববর্তী অঞ্চলে অবস্থিত সমস্ত ভারতীয় সৈন্য বিদ্রোহ ঘোষণা করিয়া দিল্লী অভিযান করিল। স্থানীয় কৃষকরা তাহাদের সঙ্গে বিদ্রোহে

যোগদান করিয়া রেল লাইন তুলিয়া ফেলিয়া, টেলিগ্রাফের লাইন কাটিয়া এবং ইংরেজ সৈন্যদের ব্যারাক ভাঙ্গিয়া চুরমার করিয়া ফেলিল।

এই বিদ্রোহের সংবাদ শুনিবার সঙ্গে সঙ্গেই সিংহাসন-হারা মোগল সম্রাট বাহাদুর শাহকে দিল্লীর সম্রাট বলিয়া ঘোষণা করা হইল। দিল্লীর সিপাহীরা ও মুসলমান জনসাধারণ বাহাদুর শাহকে ভারতের সম্রাট বলিয়া মানিয়া লয়। তখন হইতে মোগল সম্রাট বাহাদুর শাহ হইলেন বিদ্রোহের প্রধান পরিচালক ও কেন্দ্রস্বরূপ। এইভাবে বাহাদুর শাহের নেতৃত্বে এই অভ্যুত্থান সমগ্র উত্তর ও মধ্যভারতে বিস্তার লাভ করিয়া ভারতের ইংরেজ শাসনের ভিত্তিমূল কাঁপাইয়া তুলিল।

জুন মাসে কানপুরের সিপাহীরা বিদ্রোহ ঘোষণা করিল। কানপুরের সিপাহীদের নেতৃত্ব গ্রহণ করিলেন গতিচ্যুত পেশোয়া নানাসাহেব। কানপুরের সিপাহীদের বিদ্রোহ ঘোষণার সঙ্গে সঙ্গে অযোধ্যা ও রোহিলখণ্ডের সিপাহীরাও বিদ্রোহ ঘোষণা করিল। নানাসাহেবের সাথে যোগ দিলেন গদিচ্যুত অযোধ্যার বেগম ও সম্পত্তিহারা জায়গীরদারগণ। তাঁহাদের যোগদানের ফলে এই অঞ্চলের বিদ্রোহ ব্যাপক আকার ধারণ করিল।

মধ্যভারতে বিদ্রোহীদের নেতৃত্ব গ্রহণ করিল ঝাঁসীর গতিচ্যুত-রানী লক্ষ্মীবাঈ। রানী নিজেকে স্বাধীন বলে ঘোষণা করিল। বিহারের কুমার সিংহ নামে একজন জায়গীরদার পাটনার বিদ্রোহী সিপাহীদের নেতৃত্ব গ্রহণ করিল। শোলাপুর এবং কাল্পী নামক মধ্যপ্রদেশের একটি দেশীয় রাজ্যের রাজাও ইংরেজদের বিরুদ্ধে বিদ্রোহে যোগদান করিল।

এইভাবে সিপাহী বিদ্রোহ বাংলাদেশের ব্যারাকপুর হইতে আরম্ভ হইয়া দ্রুত বহরমপুর, আম্বালা, মীরাট, লক্ষ্ণৌ, দিল্লী, রুড়কি, কাশী, আজমগড়, জৌনপুর, এলাহাবাদ, কানপুর, ফতেপুর, বিথুর, মিয়ামী, ফিরোজপুর, গোবিন্দপুর, পেশোয়ার, ঝিলাম, শিয়ালকোট, পাটনা, দানাপুর, আরা, জগদীশপুর, আটক, মৈনপুর, সাহারানপুর, বদায়ুন, ইন্দোর, ফৈজাবাদ প্রভৃতি অঞ্চলে ক্রমশ ছড়াইয়া পড়িল।

বিদ্রোহ আরম্ভ হইবার সঙ্গে সঙ্গে ওয়াহাবী বিদ্রোহের নায়কগণও সকল শক্তি লইয়া তাতে যোগদান করিল। সেই সময় ওয়াহাবী বিদ্রোহের আগুন সাময়িকভাবে নিস্তেজ হইয়া পড়িয়াছিল। বিদ্রোহ আরম্ভ হইবার সঙ্গে সঙ্গে ওয়াহাবীদের মধ্যেও আবার উৎসাহ দেখা দিয়াছিল। তাহারা সিপাহীদের সঙ্গে একযোগে সাধারণ শত্রু ইংরেজরাজের বিরুদ্ধে আঘাত হানিতে আরম্ভ করিল।

বিদ্রোহ আরম্ভ হইবার সঙ্গে সঙ্গে উত্তর ভারতের জনসাধারণ এবং কৃষকগণও তাহাতে যোগদান করিল। যেসব অঞ্চলের সিপাহীরা বিদ্রোহ ঘোষণা করিল, সেইসব অঞ্চলের কৃষকেরা নিজে থেকেই রেল লাইন তুলিয়া ফেলিল, টেলিগ্রাফের তার কাটিল, ইংরেজ সৈন্যদের ব্যারাক জ্বালাইয়া এবং তাহাদের রসদ লুঠ করিয়া ইংরেজ বাহিনীকে অচল করিয়া দিয়াছিল। বিদ্রোহের নায়কগণ কৃষকদের বিদ্রোহে যোগদানের জন্য আহ্বান না করিলেও, তাহারা নিজে হইতে এগিয়ে আসিয়া শত্রুর পশ্চাতে ধ্বংসাত্মক ক্রিয়াকলাপ চালাইল। কিন্তু তাহারা যতই স্পষ্টভাবে দেখিতে পাইল যে, তাহাদের আর এক শত্রু, অর্থাৎ পুরাতন সামন্ত-রাজগণ কেবল নিজেদের স্বার্থেই এই

বিদ্রোহ পরিচালনা করিতেছে, ততই তাহাদের উৎসাহ হ্রাস পাইতে থাকে। এর ফলে, এই বিদ্রোহ ক্রমশ ব্যাপক গণবিদ্রোহের রূপ গ্রহণ না করিয়া ধীরে ধীরে গণ-সমর্থন হারাইয়া ফেলিতে থাকে।

* * *

১৮৫৭ খ্রীষ্টাব্দের জুলাই মাসের মধ্যভাগে নানাসাহেবের সেনাপতি তাঁতিয়া তোপী ইংরেজ সেনাপতি হ্যাভলকের কাছে পরাজিত হন। সেনাপতি হ্যাভলক কানপুর দখল করিল। তিন মাসের অবরোধের পর সেপ্টেম্বর মাসে ইংরেজ বাহিনী সম্রাট বাহাদুর শাহের নিকট হইতে দিল্লী অধিকার করিল। সেনাপতি হ্যাভলক ও আউটরাম একত্রে লক্ষ্ণৌ আক্রমণ করিয়া বিদ্রোহীদের বিতাড়িত করিল। লক্ষ্ণৌ ইংরেজ বাহিনীর হস্তগত হইল।

এই আশাতীত জয়লাভে ইংরেজরা বর্বর উল্লাসে মাতিয়া উঠিল। তাহারা যেসব শহর অধিকার করিল, সেই শহরের প্রত্যেক অধিবাসীদের নিষ্ঠুরভাবে হত্যা করিয়া বিদ্রোহের প্রতিশোধ গ্রহণ করিতে থাকে। দিল্লী অধিকার করিবার পর ইংরেজ সৈন্য পাঁচ দিন ধরিয়া রাজপথে স্ত্রীলোক, শিশু, বৃদ্ধ, যুবক যাহাকে পাইল—তাহাকেই গুলি করিয়া হত্যা করিল। মুমূর্ষ সিপাহীরাও তাহাদের হাত হইতে নিষ্কৃতি পাইল না। ইংরেজদের কাছ হইতে নিরাপত্তার প্রতিশ্রুতি পাইয়া ভারতীয়রা ইংরেজদের কাছে আত্মসমর্পণ করিলেও ইংরেজ সৈন্যগণ তাঁহাদের হত্যা করিয়া প্রকাশ্য রাজপথে ঝুলাইয়া রাখিল। দিল্লী নগরীতে প্রায় ছয় হাজার নরনারী এইভাবে নিহত হইল।

* * *

ইংরেজদের এই পৈশাচিক তাণ্ডব শীঘ্রই বাধাপ্রাপ্ত হইল। এই বর্বর হত্যাকাণ্ডের ফলে ছত্রভঙ্গ বিদ্রোহীরা প্রাণপণ চেষ্টায় আবার একত্রিত হইয়া বিভিন্ন অঞ্চলে ইংরেজদের উপর আক্রমণ করিল। কানপুরের যুদ্ধের পরাজয়ের পর নানাসাহেব একদল সৈন্য সংগ্রহ করিয়া অযোধ্যার ইংরেজ বাহিনীর উপর আক্রমণ করিল। নানাসাহেবের বাহিনী লক্ষ্ণৌ-এর পথে সেনাপতি হ্যাভলকের বাহিনীকে পরাজিত করিয়া কানপুর পুনর্দখলের জন্য যাত্রা করিল। তাঁহার সঙ্গে তাঁতিয়া তোপীর বাহিনী যোগদান করিয়া বিদ্রোহীদের শক্তি বৃদ্ধি করিয়াছিল। দুইজনে একত্রে কানপুর দখল করিবার সঙ্গে সঙ্গে নানাসাহেব নিজেকে পেশোয়া বলে ঘোষণা করেন। নানাসাহেব ও তাঁতিয়া তোপীর এই জয়লাভের সংবাদে আবার সারা ভারতের বিদ্রোহীদের মধ্যে উৎসাহ ফিরিয়া আসিল।

এদিকে ইংরেজদের আক্রমণে ঝাঁসীর রানীর বাহিনী শোচনীয়ভাবে পরাজিত হইল। এই সংবাদ শুনিয়া রানীকে সাহায্যের জন্য ছুটিয়া আসিল তাঁতিয়া তোপীর সৈন্যবাহিনী। কিন্তু রানী ও তোপীর মিলিত বাহিনী ইংরেজদের নিকট পরাজিত হইল। ১৮৫৮ খ্রীষ্টাব্দের মে মাসে ইংরেজ সৈন্যবাহিনী কানপুর পৌঁছাইবার পূর্বে নানাসাহেবের বাহিনী ইংরেজদের বাধা দিয়া থাকে। কিন্তু নানার বাহিনী পরাজিত হইয়া পলায়ন করিতে বাধ্য হইল। এরপর নানাসাহেবের আর কোন সন্ধান পাওয়া যায়নি।

এদিকে ঝাঁসীর রানী ও তাঁতিয়া ঝাঁসির নিকটবর্তী কোন স্থানে দাঁড়াইতে না পারিয়া এক নূতন পরিকল্পনা স্থির করিল। তাঁহারা গোয়ালিয়র দুর্গ অধিকার করিয়া

তাতে আশ্রয় গ্রহণের সঙ্কল্প লইয়া অগ্রসর হইল। গোয়ালিয়রের রাজা সিন্ধিয়া ছিলেন ইংরেজদের পক্ষে। রানী ও তোপীর মিলিত বাহিনীর নিকট সিন্ধিয়া পরাজিত হইল। বিজয়ী বাহিনী গোয়ালিয়র দুর্গ দখল করিল।

ইংরেজরা এই সংবাদে ভীত ও সন্ত্রস্ত হইয়া উঠিল। তাহারা এক বিপুল বাহিনী সংগ্রহ করিয়া গোয়ালিয়র দুর্গ অবরোধ করিল। দুর্গের উপর প্রচণ্ড আক্রমণ আরম্ভ হইল। উভয়পক্ষে তুমুল যুদ্ধ চলিল। এই যুদ্ধে রানী লক্ষ্মীবাঈ নিহত হইলেন এবং দুর্গের সৈন্যগণ ছত্রভঙ্গ হইয়া পড়িল, তোপী পরাজিত হইয়া পলায়ন করিল। পলায়নের পথে তোপীর বাহিনীর সাথে ইংরেজদের চারবার যুদ্ধ হইল। কিন্তু প্রত্যেকটি যুদ্ধে তোপীর বাহিনী পরাজিত হইয়া অবশেষে সম্পূর্ণরূপে ধ্বংস হইয়া যায়। এরপর তোপীর এক অনুচর সহায়-সম্বলহীন অবস্থায় তোপীকে ইংরেজদের হস্তে ধরাইয়া দেয়। ১৮৫৮ খ্রীষ্টাব্দের ১৮ই এপ্রিল ইংরেজরা তোপীকে ফাঁসি দিয়া হত্যা করিল। এই চরম সংকটের সময় বিদ্রোহের প্রধান পরামর্শদাতা আজিমুল্লা খাঁ ফল-বিক্রেতার ছদ্মবেশে লক্ষ্ণৌ দুর্গে ঘোরাফেরা করিবার সময় একদিন ধরা পড়িয়া যান। ইংরেজরা তাঁকেও গুলি করিয়া হত্যা করিল।

কুমার সিংহের নেতৃত্বে পাটনা, আরা ও দানাপুরের বিদ্রোহীরা দীর্ঘকাল পর্যন্ত ইংরেজদের বিরুদ্ধে যুদ্ধ করিল। তাঁর নেতৃত্বে বিদ্রোহী সিপাহীরা পাটনায় ইংরেজদের কোষাগার ও অস্ত্রাগার লুণ্ঠন করিল এবং পাটনার জেলখানা হইতে হাজার হাজার কয়েদীকে মুক্ত করিয়া দিল। এরপর কুমার সিংহ একদল সৈন্য লইয়া আবার দুর্গ অবরোধ করিল। প্রচণ্ড যুদ্ধের পর বিদ্রোহীরা দুর্গ অধিকার করিয়া ফেলিল। এই দুর্গ অধিকারের সঙ্গে সঙ্গে সমগ্র আরা অঞ্চল বিদ্রোহীদের হস্তগত হইল। কিন্তু কয়েক দিনের মধ্যেই বহু কামান, বন্দুক ও একটি বিরাট সৈন্যদলসহ একজন ইংরেজ সেনাপতি আরায় আসিয়া উপস্থিত হইল। ঘোরতর যুদ্ধের পর কুমার সিংহের বাহিনী পরাজিত হইল।

এই পরাজয়ের পর কুমার সিংহ আবার বিদ্রোহী সিপাহীদের সংগঠিত করিয়া ১৮৫৮ খ্রীষ্টাব্দের ৬ই এপ্রিল আজমগড়ের ইংরেজ সৈন্যদলকে পরাজিত করিল। কিন্তু ইতিমধ্যে আর একটি নূতন সৈন্যদল আসিয়া পরাজিত ইংরেজ বাহিনীর সহিত মিলিত হইল। এরপর আর জয়ের আশা না দেখিয়া কুমার সিংহ সসৈন্যে পশ্চাদপসরণ করিতে বাধ্য হয়। মান্নাহার নামক স্থানে উভয়পক্ষে প্রচণ্ড যুদ্ধের পর কুমার সিংহের বাহিনী পুনর্বার পশ্চাদপসরণ করিল। এই সময় কুমার সিংহ ইংরেজদের গুলিতে গুরুতররূপে আহত হন। এরপর তাঁর ভাই অমর সিংহ বিদ্রোহী বাহিনীর নেতৃত্ব গ্রহণ করিলেন। জগদীশপুর নামক স্থানে ইংরেজ সেনাপতি গ্র্যাণ্ডের সৈন্য-বাহিনী বিদ্রোহীদের সম্মুখীন হইল। কুমার সিংহ আহত অবস্থাতেই সৈন্য পরিচালনা করিলেন। এই যুদ্ধে ইংরেজ বাহিনী পরাজিত হইয়া পলায়ন করিল। কিন্তু যুদ্ধকালে একটি গুলির আঘাতে কুমার সিংহ নিহত হন। এই যুদ্ধের পর বিহারে বিদ্রোহী বাহিনী ছত্রভঙ্গ হইয়া যায়। এরপর ধীরে ধীরে যুদ্ধের আগুন নিভিয়া আসিল।

## বৃটিশ শোষণ-শাসনের স্বরূপ

১৮৫৭ খ্রীষ্টাব্দের মহাবিদ্রোহ ১৭৫৭ খ্রীষ্টাব্দের পলাশীর যুদ্ধের পরবর্তী একশত বৎসরের শোষণ-শাসনেরই চরম পরিণতি। ইংরেজ শাসকশক্তি এই একশত বৎসরে সমগ্র ভারতবর্ষ গ্রাস করিয়া এবং উহার সামাজিক ও অর্থনৈতিক জীবন চূর্ণ-বিচূর্ণ করিয়া ক্রমবর্ধমান নূতন বৃটিশ ধনতন্ত্রের সর্বগ্রাসী শোষণের পথ প্রস্তুত করে। ইংরেজ শাসকশক্তির এই ধ্বংস-কার্যের সহিত তুলনা করা যায় এরূপ কোন দৃষ্টান্ত পৃথিবীর ইতিহাসে নাই। যে ভারতীয় সমাজ সহস্র সহস্র বৎসর কালের বৈদেশিক আক্রমণ, আভ্যন্তরিক বিপ্লব, ব্যাপক দুর্ভিক্ষ প্রভৃতি সত্ত্বেও আত্মরক্ষা করিতে সক্ষম হইয়াছিল, তাহা মানব ইতিহাসের নূতনতম বর্বরশক্তি বৃটিশ ধনতন্ত্রের আক্রমণে চূর্ণ-বিচূর্ণ হইয়া যায়। ভারতের বৃটিশ শাসনের স্বরূপ ব্যাখ্যা প্রসঙ্গে ১৮৫৩ খ্রীষ্টাব্দে কার্ল মার্কস্ এই ধ্বংসের চিত্র নিম্নোক্তরূপে বর্ণনা করিয়াছেন :

> "হিন্দুস্থানে ক্রমাগতভাবে যে সকল গৃহযুদ্ধ, বৈদেশিক আক্রমণ, বিপ্লব, রাজ্যজয়, দুর্ভিক্ষ প্রভৃতি ঘটিয়াছে, তাহা যতই অদ্ভুত জটিলতাপূর্ণ, আকস্মিক ও ধ্বংসাত্মক বলিয়া মনে হউক না কেন, ইহাদের প্রভাব কখনও গভীরে প্রবেশ করে নাই। কিন্তু ইংলণ্ড ভারতীয় সমাজের কাঠামোটাকেই চূর্ণ-বিচূর্ণ করিয়া ফেলে, আর এ পর্যন্ত ইহার পুনর্গঠনের কোন লক্ষণ দেখা যায় নাই। বৃটিশ আক্রমণকারীগণ ভারতে তাঁত ভাঙিয়া ফেলিয়াছে এবং সূতা কাটিবার চরকাটি পর্যন্ত ধ্বংস করিয়াছে। বৃটিশ বাষ্প ও বিজ্ঞান সমগ্র হিন্দুস্থানের বুকের উপব কৃষি ও গ্রামীণ শিল্পের অঙ্গাঙ্গী সম্বন্ধের মূল উৎপাটিত করিয়া ফেলিয়াছে।"[১]

ইংরেজ ঐতিহাসিক টমাস লো ধ্বংসকার্যের নিম্নোক্তরূপ বর্ণনা দিয়াছেন :

> "স্পষ্টই দেখা যায়, এই দেশের ধনসম্পদের বিকাশ ও বৃদ্ধির চেষ্টার পরিবর্তে এক সহস্র বৎসরের পূর্বের ন্যায় তাহা অবহেলিত অবস্থাতেই ফেলিয়া রাখিয়া ধ্বংস হইতে দেওয়া হইয়াছিল। যে দেশীয় শিল্পের জন্য ভারতের নাম পশ্চিম জগতে সম্ভ্রম ও বিস্ময় উৎপাদন করিত, তাহা এখন অবলুপ্তির পথে। এক সময়ে সুবিখ্যাত ও বিপুলায়তন নগরগুলি এখন ধ্বংসস্তূপ মাত্র; সেই সকল স্থান এখন হায়না ও খেঁকশিয়ালের আবাস স্থলে পরিণত। ভারতের সেই সুবিখ্যাত বিদ্যাপীঠগুলি আর নাই—প্রাচ্যের সেই সুধী ব্যক্তিগণের নাম এখন কেবল রূপকথা আর ইতিহাসের বিষয়বস্তু। ভারতের মন্দিরসমূহ, অজন্তা ও ইলোরার বিস্ময়কর গুহামন্দির ও অন্যান্য স্থানগুলি দ্রুত ধুলায় পর্যবসিত হইতেছে, শীঘ্রই সেইগুলির শেষচিহ্ন পর্যন্ত বিলুপ্ত হইবে। অসংখ্য পুষ্করিণী ও সরাইখানা ধ্বংস হইতেছে। সেচকার্যের খালগুলি ভরাট হইয়া বিস্মৃতির গর্ভে ডুবিয়া যাইতেছে। অসংখ্য জেলা জনমানবহীন, জঙ্গলাকীর্ণ ও বন্যজন্তুর আবাসস্থলে পরিণত, ভয়ঙ্কর ম্যালিরিয়ার আক্রমণে বাসের অযোগ্য। ...ধ্বংস, ধ্বংস, ধ্বংস, সর্বত্র ধ্বংস, আর চরম দারিদ্র্য...সমস্ত দেশ যেন কুষ্ঠরোগে

১। Karl Marx : British Rule in India, Janu. 25, 1853 (article).

আক্রান্ত, অনিবার্য ধ্বংসের দিকে দ্রুত ধাবমান।...যাহার চক্ষুকর্ণ আছে, সে এক মুহূর্তের জন্যও সন্দেহ করিবে না যে, আমরা (ইংরেজ জাতি—সু.রা.) এই বিশাল দেশের ধনসম্পদ সম্পূর্ণ অবহেলিত অবস্থায় ফেলিয়া রাখিয়াছি, আর আমাদের দেশের শহরগুলিতে উৎপন্ন নিকৃষ্ট দ্রব্যসম্ভার দ্বারা ভারতের সকল কোণ ভরিয়া দিয়াছি। মনে হয়, আমরা যেন এই প্রাচ্যদেশে উৎপন্ন সকল প্রয়োজনীয় দ্রব্যসম্ভার ধ্বংস করিয়া ফেলিবার জন্য প্রাণপণে চেষ্টা করিয়াছি।"[১]

এই সর্বাত্মক ধ্বংসের মধ্যেই ইংরেজ শাসনের কবল হইতে মুক্তিলাভের, ভারতের হৃত স্বাধীনতা পুনরুদ্ধারের উদ্দেশ্যে ১৮৫৭ খ্রীষ্টাব্দে উত্তর-ভারত জুড়িয়া মহাবিদ্রোহের ঝড় উঠিয়াছিল। ১৭৫৭ খ্রীষ্টাব্দ হইতে বৈদেশিক শাসনের প্রতি ঘৃণা ও ক্রোধ পুঞ্জীভূত হইয়া বারুদের স্তূপে পরিণত হইয়াছিল। গো-চর্বি ও শূকর-চর্বি মিশ্রিত কার্তুজের সামান্য ঘটনাটি একটি ক্ষুদ্র অগ্নিস্ফুলিঙ্গের মত সেই বারুদস্তূপে পতিত হইয়া সমগ্র উত্তর-ভারত ব্যাপী এক প্রলয়ঙ্কর বিস্ফোরণ ঘটাইল।

"রাজ্যহারা ক্ষুব্ধ রাজা ও রানীর দল, জমিদারের দল, জমি-গৃহহারা কৃষক, জীবিকার সংস্থান হইতে বিচ্যুত কারিগর ও শ্রমিক, মোল্লা-পুরোহিতের দল এই ব্যাপক বিস্ফোরণকে গ্রহণ করিল তাহাদের নিজ নিজ সম্প্রদায় ও শ্রেণীর দুঃখ-যন্ত্রণার অবসান ঘটাইবার উপায় হিসাবে। বৃটিশ শাকসগণ ভারতে আসিবার পর এই প্রথম ভারতীয় সমাজের বিভিন্ন সম্প্রদায়ের মিলিত শক্তির সম্মুখীন হইল।"[২]

মহাবিদ্রোহের প্রচণ্ড আঘাতে উত্তর-ভারতের বহু স্থানে ইংরেজ শাসন তাসের ঘরের মত শূন্যে মিলাইয়া গেল। ঐতিহাসিক ফরেস্ট সাহেবের কথায় :

"মাত্র দশদিকের মধ্যে অযোধ্যা প্রদেশের ইংরেজ শাসন সামান্য চিহ্নমাত্রও না রাখিয়া স্বপ্নের মত মিলাইয়া গেল।"[৩]

রাজ্যহারা রাজন্যবর্গ ও ভূস্বামীগণ নিজ নিজ উদ্দেশ্য সিদ্ধির জন্য এই বিদ্রোহে অংশগ্রহণ করিলেও ভারতীয় সিপাহিগণ এই মহাবিদ্রোহের পুরোভাগে থাকিবার জন্যই মহাবিদ্রোহকে "সিপাহী-বিদ্রোহ" নামে অভিহিত করা হইলেও, উত্তর ভারতের কৃষক, কারিগর প্রভৃতি শ্রমজীবী জনসাধারণই ছিল এই বিদ্রোহের মূল ও প্রাণশক্তিস্বরূপ। ভারতীয় সিপাহীরাও প্রধানত কৃষকেরই সন্তান। অযোধ্যা ও পূর্ব-ভারতের অন্যান্য প্রদেশের গ্রামাঞ্চল সম্বন্ধে বিশেষজ্ঞ এম. আর. গুবিন্স্-এর কথায়—

"ভারতীয় সিপাহীরা ছিল প্রধানত কৃষক-সম্প্রদায়ভুক্ত এবং বঙ্গদেশে অবস্থিত সিপাহিগণের অধিকাংশই ছিল অযোধ্যা প্রদেশের কৃষক।"[৪]

রাজ্যহারা রাজন্যবর্গ ও সম্পত্তিহারা ভূস্বামীগণ নিজ নিজ উদ্দেশ্য সিদ্ধির জন্য অনন্যোপায় হইয়াই এই বিদ্রোহে যোগদান করিয়াছিল এবং কোন কোন ক্ষেত্রে

১। Thomas Lowe : Central India During the Rebellion of 1857-58 p. 24.

২। Talmiz Khaldun : The Great Rebellion (Symposium).

৩। G. W. Forrest : History of the Indian Mutiny. vol. 1. p. 217.

৪। M. R. Gubins : An Account of the Mutinies in Oudh. p. 59.

বিদ্রোহের নেতৃত্ব গ্রহণ করিয়াছিল। নানা সাহেবের উক্তি হইতেও তাহা প্রমাণিত হয়। বিদ্রোহের শেষে বিচারালয়ে প্রাণদণ্ডাজ্ঞাপ্রাপ্ত হইয়া নানা সাহেব ভারত-সম্রাজ্ঞী ভিক্টোরিয়া, ইংলণ্ডের পার্লামেণ্ট, ইস্ট ইণ্ডিয়া কেম্পানি'র 'বোর্ড-অফ-ডাইরেক্টরস্', ভারতের গভর্নর-জেনারেল প্রভৃতিকে উদ্দেশ্য করিয়া ১৮৫৯ খ্রীষ্টাব্দের ২০শে এপ্রিল তারিখের এক পত্রে লিখিয়াছিলেন :

ইহা অত্যন্ত "অদ্ভুত" ও "বিস্ময়কর" যে, "যাহারা প্রকৃত হত্যাকারী তাহাদিগকে তাঁহারা (কর্তৃপক্ষ—সু.রা.) মার্জনা করিয়াছেন," কিন্তু সে (নানা সাহেব—সু. রা.) "নিতান্ত অসহায় অবস্থার চাপে বিদ্রোহ যোগদান করিতে বাধ্য হইলেও" তাহাকে মার্জনা করা হইল না।[১]

ইহাও ইতিহাসের সাক্ষ্য দেয় যে, ঝাঁসীর রানী লক্ষ্মীবাঈ বিদ্রোহের প্রথম ভাগে ইংরেজ সৈন্য-বাহিনীকে রসদ যোগাইয়া এবং যুদ্ধে আহত ইংরেজ সৈন্যদের চিকিৎসার সুবন্দোবস্ত করিয়াও যখন ইংরাজ শাসকদের মনস্তুষ্টি সাধন করিতে পারেন নাই, কেবল তখনই ঝাঁসী রক্ষার শেষ চেষ্টা হিসাবে বিদ্রোহে যোগদান করিয়াছিলেন।[২]

কৃষক-সন্তান সিপাহিগণ ব্যতীত জনসাধারণ, অর্থাৎ কৃষক-সম্প্রদায় যে এই মহাবিদ্রোহে, বিশেষত গ্রামাঞ্চলে, প্রধান অংশ গ্রহণ করিয়াছিল তাহা সমসাময়িক কালের বহু ইংরেজ শাসক ও ইংরেজ ঐতিহাসিকের গ্রন্থ হইতে স্পষ্টরূপে প্রমাণিত হয়। এই সম্পর্কে কতিপয় উক্তি ও তথ্য নিম্নে উদ্ধৃত হইল :

(১) "বহু স্থানে সিপাহিগণ তাহাদের ব্যারাকে বিদ্রোহ ঘোষণা করিবার পূর্বেই জনসাধারণ বিদ্রোহ ঘোষণা করিয়াছিল।"[৩]

(২) ঐতিহাসিক কে (Kaye) তাঁহার গ্রন্থে স্বীকার করিয়া লিখিয়াছেন যে, গঙ্গা ও যমুনার মধ্যবর্তী অঞ্চলে "হিন্দু বা মুসলমানদের মধ্যে এমন একজনও ছিল না যে আমাদের বিরুদ্ধে বিদ্রোহ করে নাই।"[৪]

(৩) ঐতিহাসিক ম্যালেসন্‌ও স্বীকার করিয়াছেন যে, অযোধ্যা, রোহিলখণ্ড, বুন্দেলখণ্ড এবং সগর ও নর্মদা—উত্তর-ভারতের এই চারিটি প্রদেশে "জনসাধারণের প্রায় সকল অংশই ব্রিটিশ শাসনের বিরুদ্ধে এই বিদ্রোহে যোগদান করিয়াছিল। বিহারের পশ্চিম ভাগে এবং পাটনা বিভাগের বহু জেলায়, আগ্রা এবং মিরাট অঞ্চলে সিপাহিগণ ও জনসাধারণ একই সময় অভ্যুত্থান আরম্ভ করিয়াছিল।"[৫]

(৪) ঐতিহাসিক লো'র মতে, শিশুহত্যাকারী রাজপুত, গোঁড়া ব্রাহ্মণ, ধর্মোন্মাদ মুসলমান, বিলাসপ্রিয় ও উচ্চাকাঙ্ক্ষী মহারাষ্ট্রীয়...সকলে একই লক্ষ্য সিদ্ধির জন্য ঐক্যবদ্ধ হইয়াছিল; গো-হত্যাকারী ও গো-পূজারী, শূকর-ঘৃণাকারী ও শূকর খাদক,

১। Political Proceedings. nos. 63-70. May 27. 1859, K. W. 63.
২। Political Proceedings. No. 280. Dec. 30. 1859.
৩। Quoted from Oxford History of India. p. 722.
৪। John Kaye : History of the Sepoy War in India. Vol. II. p. 195.
৫। Malleson : History of the Indian Mutiny. Vol. III, p. 487.

'লা-ইলাহা-ইল্লাল্লাহো মোহাম্মাদুর রসুলুল্লাহ্' ঘোষণাকারী[১] এবং ব্রহ্মের অজ্ঞেয়তা সম্বন্ধীয় মন্ত্রোচ্চারণকারী[২]—সকল মানুষ একত্রিত হইয়া বিদ্রোহ ঘোষণা করিয়াছিল।"[৩]

(৫) "মীরাট ও আলিপুরের জনসাধারণ ব্যারাকের সিপাহীদিগকে বিদ্রোহে যোগদান করিতে উত্তেজিত করিয়াছিল। ইংরেজদের সহিত সহযোগিতা কারীদিগকে একঘরে করিয়া রাখা হইয়াছিল। যে সকল স্থানের জনসাধারণ অভ্যুত্থানে যোগদান করিতে সাহসী হয় নাই, সেস্থানেও তাহারা ইংরেজদের সহিত সহযোগিতা সর্বপ্রকারে বর্জন করিয়াছিল। জেনারেল হ্যাভ্‌লক তাঁহার সৈন্যবাহিনীর নদী পারের জন্য একখানি নৌকা বা একজন মাঝিও সংগ্রহ করিতে পারে নাই। কানপুরে ইংরেজ সামরিক কর্তৃপক্ষ যাহাদের বলপূর্বক শ্রমিকের কার্যে নিযুক্ত করিত—তাহারা সকলেই রাত্রিকালে পলায়ন করিত। যে সকল স্থানে ইংরেজ শাসনের অবসান ঘটিয়াছিল সেই সকল স্থানেই জনসাধারণ স্বাধীনতা বক্ষার জন্য অস্ত্রধারণ করিয়াছিল।"[৪]

(৬) এমন কি পাঞ্জাবের জনসাধারণ অধিক সংখ্যায় বিদ্রোহ যোগদান না করিলেও সেখানে "ধনী মহাজন হইতে ক্ষুদ্র ব্যবসায়ী পর্যন্ত, সবকারী ঠিকাদার হইতে কুলি-মজুর পর্যন্ত—সকল মানুষ ইংরেজ সরকারের সহিত সহযোগিতা না করিয়া দূরে দণ্ডায়মান ছিল। ১৮৫৮ খ্রীষ্টাব্দের জুলাই মাসের মধ্যভাগে দিল্লীর পতনের পূর্ব পর্যন্ত পাঞ্জাব হইতে কোন প্রকারের সাহায্য, কোনও রসদ পাওয়া যায় নাই।"[৫]

(৭) কৃষকগণ স্বেচ্ছাসেবকরূপে বিদ্রোহী সিপাহী বাহিনীতে যোগদান করিয়াছিল। তাহাদের কোন সামরিক শিক্ষা না থাকলেও তাহারা যেরূপ বীরত্বের সহিত এবং নিপুণভাবে যুদ্ধ করিয়াছিল তাহা বৃটিশ সেনা-নায়কগণও মুক্তকণ্ঠে স্বীকার করিয়াছেন। ১৮৫৮ খ্রীষ্টাব্দের ফেব্রুয়ারী মাসে লক্ষ্ণৌ ও কানপুরের মধ্যবর্তী মিয়াগঞ্জ নামক স্থানে যে যুদ্ধ হইয়াছিল, তাহাতে বিদ্রোহীদের আট হাজার সৈন্যের মধ্যে এক হাজার ছিল সিপাহী এবং বাকি সাত হাজার ছিল পার্শ্ববর্তী গ্রামসমূহের কৃষক।[৬] একই সময়ে সুলতানপুর নামক স্থানে যে যুদ্ধ হইয়াছিল তাহাতে বিদ্রোহীপক্ষের পঁচিশ হাজার পদাতিক এবং এগারো শত অশ্বারোহী সৈন্যের মধ্যে সিপাহীদের সংখ্যা মাত্র পাঁচ হাজার, বাকি সকলেই ছিল পার্শ্ববর্তী গ্রামাঞ্চলের কৃষক।[৭]

(৮) ১৮৫৮ খ্রীষ্টাব্দে দিল্লী অধিকারের পর লক্ষ্ণৌ অধিকারের জন্য বিশাল বৃটিশ বাহিনী সমবেত হইলে, তাহাদের বিরুদ্ধে যুদ্ধ করিবার জন্য পার্শ্ববর্তী গ্রামাঞ্চলের সমস্ত কৃষক জনতা লক্ষ্ণৌ শহরে সমবেত হইয়াছিল এবং যুদ্ধ করিয়া অগণিত সংখ্যায়

১। মুসলমানগণ।

২। ব্রাহ্মণগণ।

৩। Thomas Lowe : Central India During the Rebellion of 1857-58. p. 24.

৪। Quoted from the artical 'The Great Rebellion' by Talmiz Khaldun (Symposiun).

৫। Rev. J. Cave-Brown : The Punjab & Delhi in 1857. Vol. I. p. 28-29.

৬। Malleson : Ibid Vol. III. p. 287.

৭। Malleson : Ibid Vol. II. p. 334.

প্রাণ বিসর্জন দিয়াছিল। ঐতিহাসিক চার্লস বল্-এর কথায় :
"সমস্ত গ্রামাঞ্চল হইতে অগণিত সংখ্যায় সশস্ত্র কৃষকগণ লক্ষ্ণৌ শহরের দিকে ধাবিত হইয়াছিল এবং ফিরিঙ্গিদের সহিত মৃত্যুপণ যুদ্ধে সকলেই প্রাণ বিসর্জন করিয়াছিল।"[১]

(৯) মীরাটের গ্রামাঞ্চলের গুজর, রঙ্গুর, জাট প্রভৃতি কৃষিজীবী-সম্প্রদায় বিদ্রোহে যোগদান করিয়াছিল। এই অঞ্চলে শা মল নামে একজন সর্দার এই অঞ্চলের নেতৃত্ব গ্রহণ করিয়াছিলেন। শা মল তাঁহার অনুচরগণকে লইয়া যমুনা নদীর উপরিস্থিত নৌকা-সেতুটি ধ্বংস করিয়া বৃটিশ বাহিনীর যোগাযোগ-ব্যবস্থা বিচ্ছিন্ন করিয়া ফেলিয়াছিলেন। শা মলের নেতৃত্বে পরিচালিত বিদ্রোহী উপজাতীয় কৃষকগণের নিকট বহু খণ্ডযুদ্ধে বৃটিশ সৈন্যদলগুলিকে পরাজয় বরণ করিতে হইয়াছিল।[২]

(১০) দক্ষিণ হামিরপুর অঞ্চলে "বিদ্রোহের প্রধান বৈশিষ্ট্যই ছিল বিদ্রোহী কৃষকদের দ্বারা জেলার সকল জমির দখল হইতে গ্রাম্য বেনিয়া, মারোয়াড়ী প্রভৃতিদের উচ্ছেদ সাধন।"[৩]

(১১) "সমগ্র বুন্দেলখণ্ড প্রদেশ তরবারি ও 'ম্যাচ্‌লক্' বন্দুকের অভাব দেখা দিয়াছিল। সুতরাং কৃষকগণ বল্লম ও কাস্তে অস্ত্ররূপে গ্রহণ করে। তাহারা লোহাবাঁধান লাঠি এবং লাঠির সহিত কষাইয়ের ছুরিকা বাঁধিয়া অস্ত্র তৈরী করিয়া লয়। তাহারা নিজেদের একজন রাজা নির্বাচিত করিয়া সকল সরকারী আদেশ ও সরকারী কর্মচারীদের অগ্রাহ্য করিয়া থাকে। আর কোন বিপ্লব এরূপ দ্রুত বিস্তার বা এরূপ সম্পূর্ণতা লাভ করে নাই।"[৪]

(১২) "বিদ্রোহে গ্রামাঞ্চলের জনসাধারণের যোগদানের ফলে অধিকাংশ বিদ্রোহীদের বাছিয়া বাহির করিতে না পারিয়া ম্যাজিস্ট্রেটগণ সকল গ্রাম অগ্নিযোগে ভস্মীভূত করিবার আদেশ দিয়াছিলেন। ইহা হইতেই প্রমাণিত হয় যে, গ্রামাঞ্চলের সকল মানুষ বিদ্রোহে সক্রিয় অংশ গ্রহণ করিয়াছিল।"[৫]

মহাবিদ্রোহে কৃষক জনসাধারণের বৈপ্লবিক ক্রিয়াকলাপের বৈশিষ্ট্য নিম্নোক্তরূপে ব্যাখ্যা করা চলে :

**প্রথমত,** ইংরেজ শাসকগণ যে নূতন ভূমি-ব্যবস্থা কৃষকের মাথার উপর চাপাইয়া দিয়াছিল, প্রকৃতপক্ষে সেই ভূমি-ব্যবস্থার বিরুদ্ধে গ্রামাঞ্চলের সমগ্র কৃষক জনসাধারণ সশস্ত্র অভ্যুত্থানের পন্থা অবলম্বন করিয়াছিল।

**দ্বিতীয়ত,** গ্রামাঞ্চলে সংগ্রাম-পদ্ধতি ছিল ইংরেজ-সৃষ্ট নূতন জমিদারগোষ্ঠীর উচ্ছেদ সাধন, জমির উপর সেই জমিদারগোষ্ঠীর অধিকার-সম্বলিত দলিল-পত্রের ধ্বংসসাধন,

১। Charles Ball : Indian Mutiny. Vol. II. p. 241.
২। Narrative of Events. No 406 of 1858 by Commissioner F. Williams. dt. 15/11/1858.
৩। Ibid. by G. H. Freeling.
৪। Ibid. by F. D. Mayne. dt. 4/9/1898.
৫। R C. Mazumder : The Sepoy Mutiny & Revolt of 1857. p. 217.

গ্রাম হইতে তাহাদের বিতাড়ন, তাহাদের ভূ-সম্পত্তি দখল, এবং থানা-কাছারী, তহসিল[১] প্রভৃতি ইংরেজ শাসনের সকল প্রতীক-চিহ্নের ধ্বংসসাধন।

**তৃতীয়ত,** গ্রামাঞ্চলের সংগ্রামের প্রধান শক্তি ছিল কৃষক জনসাধারণ ও দরিদ্র কৃষক, আর সংগ্রামের নেতৃত্ব ছিল ইংরেজদের নূতন আইনের ফলে ভূ-সম্পত্তি হইতে বঞ্চিত জমিদারগণের হস্তে।

**চতুর্থত,** গ্রামাঞ্চলের সংগ্রাম-পদ্ধতি ছিল ১৮৫৭ খ্রীষ্টাব্দের জাতীয় অভ্যুত্থানের সহিত সামঞ্জস্যপূর্ণ। গ্রামাঞ্চলের শ্রেণী-সংগ্রাম সমগ্র জমিদার-শ্রেণীর বিরুদ্ধে পরিচালিত না হইয়া জমিদার-শ্রেণীর একটি অংশের বিরুদ্ধে, যে জমিদারগণ ইংরেজ শাসনের নূতন ভূমি-আইনের ফলে সৃষ্ট হইয়া ইংরেজ শাসকগণের রাজনৈতিক সমর্থকরূপে দেখা দিয়াছিল, তাহাদের বিরুদ্ধে। ইহা সাময়িকভাবে হইলেও, দৃঢ় জাতীয় ঐক্য-প্রতিষ্ঠার সহায়ক হইয়াছিল।

## গণ-শাসনের রূপ

মূল চরিত্রের দিক হইতে ১৮৫৭ খ্রীষ্টাব্দের মহবিদ্রোহ ছিল বিদেশী ইংরেজ শাসনের উচ্ছেদ সাধন ও গণ-শাসন প্রতিষ্ঠার উদ্দেশ্যে পরিচালিত জনসাধারণের সশস্ত্র অভ্যুত্থান। ভারতীয় ঐতিহাসিক রমেশচন্দ্র দত্তের কথায় :

> "ইহা নিঃসন্দেহে বলা চলে যে, রাজনৈতিক কারণসমূহ সিপাহীদেব অতি সাধারণ একটা বিদ্রোহকে উত্তর ও মধ্য-ভারতে বিভিন্ন শ্রেণীর জনসাধারণের মধ্যে ব্যাপকভাবে বিস্তৃত হইতে এবং এই বিদ্রোহকে সশস্ত্র রাজনৈতিক অভ্যুত্থানে পরিণত হইতে সাহায্য করিয়াছিল।"[২]

১৮৫৭ খ্রীষ্টাব্দের মহাবিদ্রোহ ছিল উত্তর ও মধ্য-ভারতের জনসাধারণেব শাসন ক্ষমতা অধিকারের সংগ্রাম। সিপাহীদের বিদ্রোহ ঘোষণাকে জনসাধারণ সংগ্রাম আরম্ভের ইঙ্গিত বলিয়া গ্রহণ করিয়াছিল। সমসাময়িক কালের জনৈক জেলা শাসকের কথায় :

> "অভ্যুত্থান আরম্ভের মাত্র কয়েক সপ্তাহের মধ্যে উত্তর-ভারতের বৃটিশ সাম্রাজ্য শূন্যে বিলীন হইয়া গিয়াছিল।"[৩]

মাত্র কয়েক সপ্তাহের মধ্যে উত্তর-ভারতে বৃটিশ সাম্রাজ্যের অবসান জনসাধারণের অভ্যুত্থানের ফলেই সম্ভব হইয়াছিল।

অভ্যুত্থানের সাফল্যের সঙ্গে সঙ্গে এবার আরম্ভ হইল স্বাধীন ভারতের গণ-শাসন প্রতিষ্ঠার সংগ্রাম। গণ-শাসন প্রতিষ্ঠার এই সংগ্রামের মধ্য দিয়েই অভ্যুত্থানে অংশগ্রহণকারী রাজন্যবর্গ, ভূস্বামী-গোষ্ঠী প্রভৃতি শ্রেণীর প্রতিক্রিয়াশীল চরিত্র উদঘাটিত হইল।

অভ্যুত্থানের প্রাথমিক সাফল্যের সঙ্গে সঙ্গে ইংরেজ-বিরোধী শ্রেণীর ঐক্যে ভাঙন দেখা দেয়। বৈদেশিক শাসনের প্রতি ঘৃণা বিভিন্ন স্বার্থসম্পন্ন শ্রেণীগুলিকে ঐক্যবদ্ধ

১। রাজস্ব সংগ্রহের কার্যালয়।

২। R. C. Datta : The Economic History of India. Vol. II. p. 223.

৩। Mark Thornhill : the Personal Adventures & Experiences of a Magistrate during the Rise & Progess & Suppression of the Mutiny. p. 178.

করিয়াছিল, কিন্তু সহজলব্ধ সাফল্যে উল্লসিত হইয়া এবার বিভিন্ন শ্রেণী নিজ আধিপত্য প্রতিষ্ঠার জন্য সচেষ্ট হওয়ায় সেই ঐক্য ভাঙিয়া পড়ে। অভ্যুত্থানের হিন্দু-মুসলমান কর্ণধারগণ মোঘল সম্রাট বাহাদুর শাহ্‌কেই ভারতের সম্রাট বলিয়া ঘোষণা করায় মোঘলদের প্রতিদ্বন্দ্বী মহারাষ্ট্রীয়গণ ক্রুদ্ধ হইয়া উঠে। মোঘল-মহারাষ্ট্রীয় পূর্বদ্বন্দ্ব আবার দেখা দিতে থাকে।

সামন্ততান্ত্রিক ভূস্বামীগণ "তাহাদের জমিদারীতে নিরঙ্কুশ শোষণ ও শাসনের অধিকার" ফিরিবার আশায় অভ্যুত্থানে যোগদান করিয়াছিলেন। কিন্তু প্রাথমিক সাফল্যের পর বিদ্রোহের নেতৃত্ব দ্রুত তাহাদের হস্তচ্যুত হইতে দেখিয়া তাহারা দিশাহারা হইয়া পড়ে। সমসাময়িক কালের Calcutta Review পত্রিকার জনৈক লেখকের কথায়,—

> "রাজন্যবর্গ ও ভূস্বামীগণের অনেকেই শীঘ্র বুঝিতে পারিল যে, এইরূপ একটি নিষ্ফল যুদ্ধে উচ্চ শ্রেণীগুলির বিরুদ্ধে নিম্নশ্রেণীসমূহের অভ্যুত্থানে তাহাদের মনস্কামনা পূর্ণ হইবে না।"[১]

রাজন্যবর্গ ও ভূস্বামীগণের এই ধারণা যে নির্ভুল তাহা বিদ্রোহের জন-নায়কগণের রাজনৈতিক ও অর্থনৈতিক পুনর্গঠনের পরিকল্পনা হইতে স্পষ্ট বুঝিতে পারা যায়।

বিদ্রোহের প্রাথমিক সাফল্যের সঙ্গে সঙ্গেই স্বাধীন ভারতের শাসন-কার্য ও সংগ্রাম পরিচালনার উদ্দেশ্যে একটি 'রাষ্ট্রীয়-সভা' (Court of Administration) গঠিত হইয়াছিল। এই রাষ্ট্রীয়-সভা গঠিত হইয়াছিল বিভিন্ন সামরিক বিভাগের সিপাহী ও বে-সামরিক কর্মচারীগণের মধ্য হইতে নির্বাচিত প্রতিনিধিদের লইয়া। *পদাতিক, অশ্বারোহী ও গোলন্দাজ* বাহিনী—এই তিনটি বিভাগের প্রত্যেকটি হইতে দুইজন এবং বে-সামরিক কর্মচারীদের চারিজন প্রতিনিধি লইয়া রাষ্ট্রীয়-সভা কার্য পরিচালনা করিতেন। প্রতিনিধিগণ সকলেই নিজ নিজ বিভাগ হইতে সংখ্যাধিক ভোটে নির্বাচিত হইয়াছিলেন। তাঁহারা আবার সংখ্যাধিক ভোটে একজন সভাপতি (সদর-এ-জলসা) এবং একজন সহকারী সভাপতি (নায়েব সদর-এ-জলসা) নির্বাচিত করিয়াছিলেন। সভায় সকল সিদ্ধান্ত অধিকাংশ ভোটে গৃহীত হইত।

রাষ্ট্রীয়-সভাই সর্বোচ্চ বিচার-সভারূপেও কার্য করিত। ইহা আবার বিভিন্ন আদালত স্থাপন করিয়া সেইগুলির জন্য বিচারক নিয়োগ ও বিচারপদ্ধতি স্থির করিয়া দিয়াছিল। রাষ্ট্রীয়-সভা কঠোর হস্তে সকল দুর্নীতি ও উৎকোচ গ্রহণ প্রথার উচ্ছেদ সাধন করিবার জন্য সচেষ্ট হইয়াছিল। অতি সাধারণ মানুষও কোন অন্যায়-অবিচারের জন্য রাষ্ট্রীয় সভার নিকট আবেদন করিতে পারিত এবং অন্যায়কারী যত উচ্চপদস্থই হোক না কেন, তাহাকে আদালতের বিচার মানিয়া লইতেই হইত।

রাষ্ট্রীয়-সভা ১৮৫৭ খ্রীষ্টাব্দের ১১ই মে বাহাদুর শাহ্‌কেই ভারত-সম্রাট বলিয়া ঘোষণা করে, কিন্তু জুলাই মাসেই ইহা সম্রাটের সকল ক্ষমতা হরণ করিয়া লয় এবং

১ Calcutta Review 1858 p. 65.

একটি 'পরোয়ানা'[১] জারি করিয়া নূতন ভারত-রাষ্ট্রের রূপ ব্যাখ্যা করে। এই নূতন 'পরোয়ানা'য় বাহাদুর শাহ্‌কেই ভারত সম্রাট বলিয়া পুনরায় ঘোষণা করা হইলেও রাষ্ট্রীয়-সভার হস্তেই সকল ক্ষমতা ন্যস্ত করা হয়। আবার 'পরোয়ানা'য় বাহাদুর শাহের জ্যেষ্ঠ পুত্র এবং মোগল সিংহাসনের উত্তরাধিকারী মির্জা মোগলকে বিদ্রোহী বাহিনীর প্রধান সেনাপতি বলিয়া ঘোষণা করা হইলেও যুদ্ধ পরিচালনার সকল ক্ষমতা রাষ্ট্রীয়-সভার হস্তে ন্যস্ত করা হয়।

রাষ্ট্রের শাসন-কার্য পরিচালনা, অধিকারভুক্ত অঞ্চলের মধ্যে শান্তি ও শৃঙ্খলা রক্ষা, জেলা ও মহকুমা হইতে রাজস্ব আদায়, মহাজনদের নিকট হইতে ঋণ সংগ্রহ এবং যুদ্ধ পরিচালনা—এইগুলিই ছিল রাষ্ট্রীয়-সভার প্রধান কার্য। এই সভার সিদ্ধান্ত ও কার্য-পরিচালনার উপর সম্রাট বাহাদুর শাহের কোন কর্তৃত্ব চলিত না।[২]

অভ্যুত্থানের প্রাথমিক সাফল্যের পরেই অভ্যুত্থানে যোগদানকারী বিভিন্ন শ্রেণীর মধ্যে প্রবল দ্বন্দ্ব দেখা দিতে থাকে। এমন কি, সম্রাট বাহাদুর শাহের বেগম জিনৎ মহল, তাঁহার জ্যেষ্ঠপুত্র (বিদ্রোহী বাহিনীর প্রধান সেনাপতি) মির্জা মোগল, প্রধানমন্ত্রী আশানুল্লা এবং মোগল সম্রাটের কর্মচারীগণও গোপনে বিদ্রোহীদের বিরুদ্ধে ষড়যন্ত্রে লিপ্ত হয় এবং ইংরেজ পক্ষের সহিত যোগদানের সুযোগ খুঁজিতে থাকে।

ইহা বুঝিতে পারিয়া রাষ্ট্রীয়-সভা বাহাদুর শাহ্‌কে নজরবন্দী করিয়া রাখে। কারণ, সভায় পূর্বোক্ত ঘোষণা অনুযায়ী সম্রাটের 'দস্তক' (seal) ও স্বাক্ষর ব্যতীত রাষ্ট্রীয়-সভার কোন সিদ্ধান্তই আইনের মর্যাদা লাভ করিতে পারিত না। অভ্যুত্থানের ব্যর্থতার পর, ১৮৫৮ খ্রীষ্টাব্দে, বাহাদুর শাহের বিচারকালে তিনি তাঁহার বন্দীদশা এবং মোগল পরিবারের সহিত রাষ্ট্রীয়-সভার দ্বন্দ্ব সম্বন্ধে নিম্নোক্ত বিবৃতি দিয়াছিলেন :

> "বিদ্রোহী সিপাহীগণ একটি রাষ্ট্রীয়-সভা গঠন করিয়াছে। সেই সভায়ই সকল বিষয় আলোচিত ও সকল সিদ্ধান্ত গৃহীত হইত। আমি কখনও সেই সভার অধিবেশনে যোগদান করি নাই।...যেদিন বিদ্রোহী সিপাহীরা আসিয়া যুরোপীয় কর্মচারীদের হত্যা করে, সেই দিন হইতে আমাকেও বন্দী করিয়া রাখা হইয়াছে। তাহারা যে দলিল-পত্র লইয়া আসিত তাহাতেই 'দস্তক' ও স্বাক্ষর দিতে আমাকে বাধ্য করিত।.. আমার জীবন বিপন্ন হওয়ায় আমি ইহার বিরুদ্ধাচরণ করিতে পারিতাম না।...আমার কর্মচারীগণ এবং আমার বেগম জিনৎ মহল ইংরেজদের সহিত ষড়যন্ত্রে লিপ্ত বলিয়া তাহারা অভিযোগ করিত। এমন কি তাহারা আমার কর্মচারীদের হত্যা করিবে বলিয়া ভয় দেখাইত এবং আমার বেগমকে তাহাদের প্রতিভূরূপে অর্পণ করিবারও আদেশ দিয়াছিল।"[৩]

মোগল পরিবার ও বিদ্রোহীদের মধ্যে যে দ্বন্দ্ব দেখা দিয়াছিল তাহা মুমূর্ষু

১। Bundle 57. Folio No. 539-41 (Urdu). dtd. nil.
২। Bundle 153. Fo. No. 12 (Persian). Aug 19. 1857.
৩। Trial of Bahadur Shah. Ex-King's Defence Statement. p. 137-38.

অভিজাত সম্প্রদায়ের সহিত সদ্য ও শোষণমুক্ত কৃষকশক্তির দ্বন্দ্বেরই প্রতিফলন মাত্র। এই দ্বন্দ্বই ক্রমশ সকল বিত্তশালী উচ্চশ্রেণীর সহিত বিদ্রোহী জনসাধারণের—কৃষকের—দ্বন্দ্বের রূপ গ্রহণ করিতে থাকে।

যুদ্ধ ও শাসন-কার্য পরিচালনার জন্য রাষ্ট্রীয়-সভা বিত্তশালী শ্রেণীগুলির নিকট অধিক ঋণ দাবি করিলে তাহারা বিভিন্ন উপায়ে ঋণ সংগ্রহে ও জমিদারী উচ্ছেদ কার্যে বাধা দান করিতে আরম্ভ করে।[১] রাষ্ট্রীয়-সভা বাধ্য হইয়া বিত্তশালীদের উপর অধিক পরিমাণে কর ধার্য করে। এই কর কেবল বিত্তশালীদের উপরেই ধার্য হইয়াছিল। সাধারণ স্তরের মানুষকে কেবল করভার হইতেই অব্যাহতি দেওয়া হয় নাই, বরং তাহাদের শোচনীয় অবস্থার পরিবর্তন সাধনের জন্য তাহাদিগের যথেষ্ট সাহায্য করা হইয়াছিল। রাষ্ট্রীয়-সভা আইন প্রণয়ন করিয়া জমিদারী প্রথার উচ্ছেদ এবং প্রকৃত চাষীদের হস্তে জমি দান করিয়াছিল।[২] রাষ্ট্রীয়-সভা যে খাজনা হ্রাস করিবার জন্যেও সচেষ্ট হইয়াছিল তাহারও যথেষ্ট প্রমাণ পাওয়া যায়।

## মহাবিদ্রোহে বিভিন্ন শ্রেণীর ভূমিকা

### ১

মহাবিদ্রোহের প্রাথমিক সাফল্যের সঙ্গে সঙ্গে বিদ্রোহী সিপাহি ও জনসাধারণের মধ্যে অভূতপূর্ব উৎসাহ ও গণতান্ত্রিক চেতনা জাগিয়া উঠে। সাধারণ সিপাহিগণ ও জনসাধারণ স্বতঃপ্রবৃত্ত হইয়া গ্রামাঞ্চলের জমিদারদের হস্ত হইতে জমি কাড়িয়া লয়, শহরের বিত্তশালীদের সম্পত্তি লুণ্ঠন করে এবং সরকারী দলিল-পত্র ও সম্পত্তি-সংক্রান্ত দলিল অগ্নিযোগে ভস্মীভূত করিয়া ফেলে। অন্যদিকে এই উৎসাহ ও গণতান্ত্রিক চেতনা দেখিয়াই বিদ্রোহে যোগদানকারী জমিদার, তালুকদার, সাহুকার প্রভৃতি বিত্তশালী শ্রেণীগুলি ভীত-সন্ত্রস্ত হইয়া উঠে। সিপাহী ও কৃষক জনসাধারণের এই সকল বৈপ্লবিক ক্রিয়াকলাপ দেখিয়াই বিহারের ভূস্বামী, বিদ্রোহের অন্যতম নায়ক কুমার সিংহ বিদ্রোহী কৃষকদিগকে জমি দখলের কার্য হইতে এই বলিয়া নিবৃত্ত করিবার প্রয়াস পাইয়াছিলেন :

> "দেশ হইতে ইংরেজদের বিতাড়িত না করা পর্যন্ত, জমির উপর জনসাধারণের (কৃষকের) অধিকার প্রমাণিত হইবে...।"[৩]

সিপাহী ও কৃষক জনসাধারণ সাফল্যের উৎসাহে সকল অত্যাচারী বেনিয়া, বিত্তশালীদের গৃহ, দোকান প্রভৃতি লুণ্ঠন ও ধ্বংস করিয়া ফেলিতে থাকে। সৈয়দ আহম্মদ খাঁ তাঁহার গ্রন্থে লিখিয়াছেন :

---

১। Talmiz Khaldun : Great Rebellion (A Symposium).

২। Bundle 153. Fol. No. 16 (Persian). dtd. nil.

৩। রজনীকান্ত গুপ্ত : সিপাহী যুদ্ধের ইতিহাস, পৃ. ১৯২।

"যাহাদের হারাইবার মত কিছুই নাই, যাহারা শাসিত ও শোষিত তাহারাই বিদ্রোহী—দেশীয় শাসকগণ নহে।"[১]

সিপাহী ও কৃষক জনসাধারণের এই সকল ক্রিয়াকলাপের ফলে বিত্তশালী উচ্চ শ্রেণীগুলির নিকট বিদ্রোহের পরাজয় অপেক্ষা জয়ই অধিক ভয়ের কারণ হইয়া উঠে। বিত্তশালী উচ্চ শ্রেণীগুলির এই মনোভাব দেখিয়াই ১৮৫৭ খ্রীষ্টাব্দের সেপ্টেম্বর মাসে ইংরেজ সেনাপতি আউটরাম লিখিয়াছেন :

"অযোধ্যা প্রদেশে একটি প্রকাণ্ড বিত্তশালী শ্রেণী, সর্বাপেক্ষা প্রভাবশালী জমিদাব ও প্রধান ব্যক্তিগণ, প্রকৃতই আমাদের শাসন কামনা করে।"[২]

ইংরেজ সৃষ্ট নূতন জমিদার-গোষ্ঠীর ইংরেজ বিরোধী হইবার কোন কারণ ছিল না। তাহারা বিদ্রোহের প্রথম হইতেই ইংরেজ পক্ষে যোগদান করিয়া ইংরেজ শাসনকে বাঁচাইবার জন্য সর্বশক্তি নিয়োগ করিয়াছিল। কিন্তু পুরাতন জমিদার-গোষ্ঠীকে ইংরেজ-বিরোধী মনে করিয়া বিদ্রোহী কৃষক তাহাদের সহিত আপস স্থাপন করিলেও এবং তাহাদিগকে বিদ্রোহের নেতৃত্বে বরণ করিলেও ইংরেজ শাসকগোষ্ঠী ও ইংরেজ ঐতিহাসিকগণ তাহাদিগকে কখনই শত্রু বলিয়া গণ্য করে নাই। অযোধ্যা প্রদেশ এবং পূর্বাঞ্চলের বিভিন্ন জেলা সম্বন্ধে বিপুল অভিজ্ঞতাসম্পন্ন শাসক গুবিন্‌স্ লিখিয়াছেন :

"এই সংকটকালে পুরাতন ভূস্বামীদের আচরণ যথেষ্ট উদারতার সহিত বিচাব করিতে হইবে। কারণ শত্রুগণ (সিপাহী ও কৃষকগণ—সু বা) সশস্ত্র ও সংগঠিত হইয়া আকস্মিকভাবে আমাদের বিরুদ্ধে অভ্যুত্থান ঘটাইয়াছে। তাহাদের বাধা দানেব ক্ষমতা ভূস্বামী-গোষ্ঠীব ছিল না। আমাদের প্রতি যাহাবা বন্ধুভাবাপন্ন ছিল তাহাদের প্রতি শত্রুবা অতি নিষ্ঠুর ব্যবহার করিত। তাহাদের সম্পত্তি ও জীবন কিছুই নিরাপদ ছিল না।. সুতবাং তাহাদেব অনেকে আতঙ্কগ্রস্ত হইয়া আমাদের ত্যাগ কবিয়াছিল।"[৩]

গুবিন্‌সের মতে, ইংরেজ শাসনের শত্রু জমিদারগণ নহে, কৃষক-সম্প্রদায়। শাসক-গোষ্ঠীর এই ধারণা সত্য প্রমাণিত করিয়া জমিদারশ্রেণী তাহাদের সহজাত শ্রেণী-বৈশিষ্ট্য হিসাবেই এই গণবিদ্রোহের প্রতি বিশ্বাসঘাতকতা করিয়াছিল। শাসকগণ নির্ভুলভাবেই জনসাধারণকে—কৃষক-সম্প্রদায়কে—'শত্রু' বলিয়া অভিহিত করিয়াছিল। জমিদারশ্রেণী সংকীর্ণ শ্রেণী-স্বার্থবশত এবং ইংরেজ শাসনের এই শত্রুদের অর্থাৎ জনসাধারণ বা কৃষক-সম্প্রদায়ের ভয়েই শেষ পর্যন্ত জনগণের এই বৈপ্লবিক সংগ্রামের সহিত সম্পর্কচ্ছেদ করিয়া বৈদেশিক শাসকগণের পক্ষপুটে আশ্রয় গ্রহণ করিয়াছিল।

বিত্তশালী উচ্চ শ্রেণীগুলির অনেকেই "নামে মাত্র বিদ্রোহে যোগদান করিয়াছিল। অনেকে আবার ইংরেজ কর্তৃপক্ষকে সিপাহীদের গতিবিধি এবং তাহাদের গোলাবারুদের

১। Syed Ahmed Khan . The Causes of Indian Revolt. p.5

২। General Sir James Outram . Orders. Despatches & Correspondence 1859. p. 297

৩। M. R. Gubbins · An Account of the Mutinies in Oudh eyc. p. 58

অভাবের সংবাদ পাঠাইয়া সাহায্য করিত।"[১]

২

"বহু বেনিয়া ও তালুকদার ইংরেজ বাহিনীকে প্রয়োজনীয় রসদ সরবরাহ করিয়া সাহায্য করিয়াছিল।"[২]

"কতিপয় ক্ষমতাশালী দেশীয় রাজার একমাত্র কার্য ছিল শৃঙ্খলা রক্ষা করা। যখন পূর্ণোদ্যমে বিদ্রোহ চলিতেছিল, তখন তাঁহারা হয় আমাদের সহিত যোগদান করিয়াছিলেন, নতুবা নিরপেক্ষ হইয়া রহিয়াছিলেন।"[৩]

১৮৫৮ খ্রীষ্টাব্দের মার্চ মাসে তালুকদারদের জমি বাজেয়াপ্ত করিবার সিদ্ধান্ত জানাইয়া লর্ড ক্যানিংয়ের ঘোষণা বাহির হইবার পূর্ব পর্যন্ত কোন তালুকদারের বিদ্রোহে যোগদানের কোন প্রমাণ ইংরেজ সেনাপতি আউটরাম খুঁজিয়া পান নাই। ক্যানিংয়ের ঘোষণা প্রকাশিত হইবার পরেই তালুকদারগণ বিদ্রোহে যোগদান করিয়াছিল।[৪] সেনাপতি আউটরামের পরামর্শে লর্ড ক্যানিং তাঁহার উক্ত ঘোষণা বাতিল করিবার সঙ্গে সঙ্গে সামন্ত প্রভু ও তালুকদারগণ ইংরেজ-পক্ষ অবলম্বন করিয়াছিল।[৫] বিদ্রোহের প্রতি বিশ্বাসঘাতকতার পুরস্কারস্বরূপ ইংরেজ সরকার তালুকদারদের হস্তে পূর্বাপেক্ষাও অধিক জমি অর্পণ করিয়াছিল। ইহার ফলে অযোধ্যা প্রদেশে সমস্ত কৃষিভূমির দুই-তৃতীয়াংশ বৃহৎ জমিদারগোষ্ঠীর কুক্ষিগত হয়।[৬]

৩

যে সকল প্রদেশের গণবিদ্রোহ বিস্তার লাভ করিয়াছিল, সেই সকল প্রদেশের গ্রাম ও শহরাঞ্চলের ব্যবসায়ী ও মহাজনগণ যতদিন সম্ভব ইংরেজ সরকারকেই বিভিন্ন প্রকারে সাহায্যে করিয়াছিল। তাহা যখন অসম্ভব হইত, কেবল তখনই তাহারা নিজেদের বিদ্রোহী পক্ষ-ভুক্ত বলিয়া ঘোষণা করিত।[৭] তাহারা আশঙ্কা করিত যে, বিদ্রোহ জয়লাভ করিলে পূর্বের গ্রামীণ অর্থনীতি পুনঃ প্রতিষ্ঠিত হইবে এবং সেই অর্থনীতিতে তাহাদের কোন লাভের সম্ভাবনা থাকিবেন না; সুতরাং যে ইংরেজ শাসন তাহাদের সৃষ্টি করিয়াছে, সেই ইংরেজ শাসনকেই পুনঃপ্রতিষ্ঠিত করিবার জন্য তাহারা সর্বশক্তি নিয়োগ করিয়াছিল।

ভারতীয় পার্শী-সম্প্রদায় প্রথম হইতে শেষ পর্যন্ত ইংরেজ সরকারকেই বিভিন্ন প্রকারে সাহায্য করিয়াছিল। কারণ, "তাহাদের ধন-সম্পদ হিন্দু বা মুসলমানদের জন্য

১। Gubbins : Ibid. p. 73.
২। Lt General M Innes The Sepoy Revolt. Vol. III. p. 269.
৩। John Kaye A History of Sepoy War in India.. Vol. II. p. 260.
৪। T R Holmes : A History of the Indian Rebellion: p. 6.
৫। T. R Holmes : Ibid. p. 533.
৬। L. Strachey : India—Its Administration & Progress. p. 382
৭। Holmes : Ibid. Pages 45. 163. 170. 252. 261.

